তাহলে বোধহয় সমস্যাটা মিটে যাবে। মাননীয় সদস্য যেটা জানেন না সেটা নিয়েই সমস্যা হয়ে গিয়েছে। আপনি যেটা প্রশ্ন করেছেন সেটা হচ্ছে জব চার্ণকের মনুমেন্ট আমরা নিচ্ছি। স্যার, আমি যেটা বলছিলাম সেটা হচ্ছে ঐ এরিয়াটা যার পরিমাণ হচ্ছে ১১৪১ স্কোয়ার মিটার, এটা মনুমেন্ট হিসাবে ঘোষণা করা হয়েছে, এই এরিয়ার মধ্যে আমাদের কোনও সমস্যা নেই, এখানে কেউ বাড়ি তৈরি করতে চাইছেন না, করতে পারবেনও না, আইনও নেই। আপনি যে সমস্যার কথাটা বলছেন সেটা অন্য। এই এরিয়ার বারে ডায়োসেসান ট্রাষ্ট, তারা একটা বাড়ি করতে আরম্ভ করেছে। সেখানে যে আইনটা তারা ভাঙছেন সেটা হচ্ছে টি. অ্যান্ড সি. পি. অ্যাক্ট। টি. অ্যান্ড সি. পি. অ্যাক্ট ভাঙছেন বলে আমরা তার প্রতিবাদ জানিয়েছি এবং সি. এম. ডি. এ. ১৬-১১-৮৭ তারিখে তার বিরুদ্ধে মামলাও করেছেন। সেই মামলা কোর্টে আছে বলে আমি বেশি কথা বলছি না। আমাদের মনোভাব হচ্ছে, সেই এলাকার বাইরে তারা এই জিনিস করতে পারবেন না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, উনি আমার প্রশ্নটা বুঝতে পারছেন না।

**মিঃ স্পিকার ঃ** আপনি বলছেন, উনি বুঝতে পারছেন না আবার উনি বলছেন, আপনি বুঝতে পারছেন না। যাইহোক, বলুন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমার প্রশ্নটা যেটা আমি করেছি সেটা It is not addressed as a Minister of C.M.D.A. and Urban Development. It is addressed to Shri Buddhadeb Bhattacharjee as a Minister of Information and Cultural Affairs.

সেখানে আমার অভিযোগ হচ্ছে, উনি প্রথম ১৯৮০ সালের ৯ই এপ্রিল একটি নোটিফিকেশন করেছেন, সেই নোটিফিকেশনের মধ্যে সেন্ট জনস্ চার্চের মধ্যে জব চার্ণক-এর কবর, বেগম জনসনের কবর এবং চার্লস ওয়াটসনের পুরো কবরটা পড়ছে। ইতিমধ্যে একজন লোক বিল্ডিং প্ল্যান সাবমিট করেন। তারপর, তার ৬ মাস পরে সেই নোটিফিকেশন চেঞ্জ করা হল। কিরকমভাবে করা হল? সেখানে কবরগুলি স্টিল প্রটেকটেড থাকল কিন্তু কবর সংলগ্ন এলাকাগুলি যেখানে উনি বাড়ি করবেন বলছেন সেই জায়গা ছাড় দেওয়া হল যাতে এবারে ৮ তলা বাড়ি তৈরি হয়। স্যার, আমার বক্তব্য হল, এটা হবার ফলে কবরগুলি ইন ডেনজার হয়ে পড়বে। স্যার, আরও সিরিয়াস কথা যেটা বেরিয়েছে সেটা হচ্ছে, এই নোটিফিকেশন ইস্যু করার আগে চার্লস ওয়াটসনের কবরটি চুপি চুপি গোপনে সরিয়ে দেওয়া হয়েছে যাতে ঐ এলাকাটার মধ্যে না পড়ে। বুদ্ধদেববাবুর কাছে আমার প্রশ্ন, আপনি এ ব্যাপারে আর একবার তদন্ত করে দেখবেন কি যে এই বাড়ি হবার ফলে এই কবরগুলি যা কলকাতার হিস্টোরিক্যাল মনুমেন্টস প্রিজারভেসন অ্যাক্ট অনুযায়ী এই বাড়ি তৈরি বন্ধ করবেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যে কথা বলবার চেষ্টা করছেন তাতে একটার সঙ্গে আর একটার যোগসূত্র খুঁজছেন। আমি আবার বলছি, ১৯৮০ সালে যখন নোটিফিকেশন করা হয়েছিল তখন এই ডায়োসেসান চার্চ তারা আপত্তি করেছিলেন। আপত্তি করেছিলেন খানিকটা অ্যালাইনমেন্ট নিয়ে। আমি কাগজপত্র পড়ে যা বুঝলাম তাতে কোনও কবরকে ছাড়

দেওয়া আমারে উদ্দেশ্য ছিল না। ১৯৬০ স্কোয়ার মিটার আর ১১৪১ স্কোয়ার মিটার—এই টুকু জায়গার পার্থক্য হয়েছিল, অ্যালাইনমেন্ট পরিবর্তন এবং সেটা ছাড় দেবার পেছনে আর কোনও মনোভাব তথ্য ও সংস্কৃতি দপ্তরের ছিল বলে আমার জানা নেই। পরবর্তী সময় দেখা গেল নোটিফিকেশন হবার পর তারা সেই এলাকার বাইরে বাড়ি করতে আরম্ভ করেছেন।

অর্থাৎ নোটিফিকেশন চেঞ্জ করা, না করার উপরে বাড়ি তৈরি করা নির্ভর করে না। বাড়ি তৈরি হচ্ছে, বাড়িটা আটকাবার জন্য অন্য আইন আছে। ওখানে বাড়িটা হবে কি হবে না তার জন্য টি অ্যান্ড সি. পি. অ্যাক্ট আছে, তারা আটকাবে। এটা এখনও প্রোটেকটিড আছে। জব চার্ণকের কবর দেখিয়ে গোটা ডালহৌসি এরিয়াকে প্রোটেকটেড এরিয়া বলে ঘোষণা করা যায় না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় দ্বিতীয় যে প্রশ্নটা করেছেন সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমি সরাসরি ওঁনার কাছে জানতে চাচ্ছি, আর্কিওলজিক্যাল সার্ভে থেকে—যেটা ওনার দপ্তর নয়, সেন্ট্রাল গভর্নমেন্টের—কোনও অবজেকশন এসেছিল কি না? যদি এসে থাকে তার হুবহু কপি আছে কিনা সেটা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** উনি জানতে চেয়েছেন আমার ডিপার্টমেন্ট তাদের কাছ থেকে কোনও অবজেকশন সার্টিফিকেট চেয়েছিল কি না? আর্কিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়ার কাছে এটা চেয়েছিল কিনা সেটা আমাকে জেনে বলতে হবে। নোটিশ দেবেন, আমি বলে দেব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোয়েশ্চেন অ্যাক্সেপটেড মানে অলরেডি তাকে তৈরি হয়ে আসতে হবে।

**মিঃ স্পিকার ঃ** আমার মনে হচ্ছে দেয়ার ইজ সাম মিসটেক সামহোয়ার। এটা গভর্নমেন্ট অব ইন্ডিয়াকে লেখা উচিত ছিল, সেটা লেখা নেই। This should have been written to Government of India. ওরা কোনও আপত্তি জানিয়েছে কিনা। যাই হোক, এটা জেনে পরে বলে দেবেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি সৌগত রায়ের সাপ্লিমেন্টারি প্রশ্নের উত্তরে বলেছেন যে জানিয়েছেন। আমি তার টেক্সটা জানতে চাইছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি আগেও বলেছি যে আর্কিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া থেকে তারা কোনও সার্টিফিকেট চেয়েছিল কিনা সেটা আমাকে জেনে বলতে হবে। আপনি নোটিশ দেবেন।

**Mr. Speaker :** It is held over.

**লেনিন সরণী ও জওহরলাল নেহেরু রোডের সংযোগস্থলে ফ্লাই ওভার নির্মাণের পরিকল্পনা**

*২০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬১৩।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মহানগর উন্নয়ন বিভাগের

**মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—**

(ক) **ইহা কি সত্য যে, কলিকাতার লেনিন সরণী ও জওহরলাল নেহেরু রোডের সংযোগস্থলে একটি ফ্লাই ওভার নির্মাণের পরিকল্পনা রাজ্য সরকার গ্রহণ করেছেন; এবং**

(খ) **'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে নাগাদ ঐ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?**

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে না, এই ধরনের কোনও পরিকল্পনা নেই। এই মোড়টি ধর্মতলা মোড় নামে পরিচিত। এই মোড়ে যানজট প্রায়ই থাকে। কাজেই ওখানে ফ্লাই ওভার করার কোনও স্থায়ী পরিকল্পনার কথা আগামীদিনে ভাববেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এই বিষয়ে সি. এম. ডি.-এ একটা পরিকল্পনা করেছিল তাতে সন্দেহ নেই। এই এলাকায় লেনিন সরণী ও জওহরলাল নেহেরু রোডের ক্রসিং পর্যন্ত এই রকম একটা পরিকল্পনা হয়ে আছে। আমাদের বর্তমান পর্যায়ে যে আর্থিক অবস্থা তাতে এটা এখনও বিবেচনার মধ্যে আনা যাচ্ছে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে এই কলকাতা শহরে আরও বড় বড় ফ্লাই ওভার হওয়া দরকার। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার কি কোনও আর্থিক সাহায্য করে থাকেন বা চাইলে কি পাওয়া যায়?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** কেন্দ্রীয় সরকার শুধু, ফ্লাই ওভারের জন্য টাকা দেন না। বিভিন্ন পরিকল্পনার জন্য বিভিন্ন সময়ে কলকাতার সামগ্রিক উন্নয়ন করার জন্য চিঠি পত্র লেখা হয়। তবে কলকাতার জন্য সরাসরি কোনও কেন্দ্রীয় সাহায্য পাওয়া যায় না।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে লেনিন সরণী ও জওহরলাল নেহেরু রোডের সংযোগস্থলে ফ্লাই ওভার করার কোনও পরিকল্পনা এখনই কার্যকর হচ্ছে না। আমার প্রশ্ন হচ্ছে, ওখানে রেগুলার যে যানজট হচ্ছে, ট্রাফিক জট হচ্ছে, সেই সম্পর্কে সি. এম. ডি. এ বা আপনার দপ্তর থেকে এগুলি শুরু করার জন্য কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** যানজট দূর করার জন্য আমরা এবং পরিবহন দপ্তর নিয়মিত মিটিং করি এবং পুলিশের সঙ্গেও মিটিং করি। সেই সেই ব্যবস্থা সব সময়েই করা হয়। যান জট যেগুলি হয় সেগুলির খানিকটা সমাধান করার চেষ্টা করা হয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে কলকাতার উন্নয়নের জন্য সরাসরি কেন্দ্রীয় সাহায্য পাওয়া যায় না। আমি জানতে চাচ্ছি, মাদ্রাজ, বোম্বে এবং

অন্যান্য শহর যেগুলি আছে সেগুলি উন্নয়নের ক্ষেত্রে কেন্দ্রীয় সাহায্য দেওয়া হয় কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আপনি নোটিশ দিলে বলে দেব। তবে আমার যতটুকু জানা আছে সরাসরি দিল্লি শহর ছাড়া কেন্দ্রীয় সরকার আর কোনও মহানগরীকে সাহায্য দেয় না।

**শ্রী সুব্রত মুখার্জি :** Supplementary Sir, মন্ত্রী মহাশয় বললেন, এবং File থেকে বললেন, ইট ইজ আনফর্চুনেট—কিন্তু দ্বিতীয় সেতু কলকাতার বুকের উপর হচ্ছে, তার জন্য টাকা দেওয়া হচ্ছে, পুরোপুরি কলকাতা মহানগরীর উন্নয়নের জন্য টাকা দেওয়া হচ্ছে সার্কুলার রেলের জন্য টাকা দেওয়া হয়েছে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় স্টেট ট্রান্সপোর্ট করে দেওয়া হয়েছে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা সেন্ট্রালের এজেন্সি দিয়ে ইন ভেরিয়াস প্রজেক্টসে দেওয়া হয়েছে। So it is quite clear that various Projects have been done here by the Central Government and that Minister is showing that nothing has been done here by the Central Government. এটা কী করে বলেন? চোখের তো পর্দা আছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় একটা বিষয় জানাবেন কী, যে পরিকল্পনা হয়েছিল, টাকার জন্য সেই পরিকল্পনা বাস্তবায়িত করা যাচ্ছে না এবং ফ্লাই ওভার করার যে পরিকল্পনা করা হয়েছে তাতে আনুমানিক কত টাকা লাগবে বলে মনে হচ্ছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** নোটিশ দিতে হবে, এই ফ্লাই ওভারের টাকা সম্পর্কে জানতে হলে নোটিশ দিতে হবে।

**Mr. Speaker :** The Minister-in-charge wants to take a written notice.

## Calcutta Municipal Corporation Building Rules, 1986

***207.** (Admitted question No. *93.) **Dr. Motahar Hossain** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to refer to the Notification No. 117/C-5/CC/3R-11/85, dated 30th January, 1986 containing the Draft Calcutta Municipal Corporation Building Rules, 1986 and to state—

(a) whether it is a fact that finalisation of the Calcutta Municipal Corporation Building Rules, 1986 has not yet been made; and

(b) If so, —

(i) the reasons thereof;

(ii) the number of objections or suggestions, if any, received with respect to the said Rules, and

(iii) the number of persons heard, so far by the authorities before taking the draft into consideration?

**Shri Buddhadeb Bhattacharjee :**

(a) Yes.

(b) (i) There is no legal bar in publishing the Draft Rules in final form as the last date of receiving objections or suggestions is already over. But it is considered advisible to obtain more detailed views of different parties concerned before such final publication. An Expert Committee for consideration of the Draft Building Rules is being formed shortly to review the draft rules.

(ii) 112

(iii) Views have been invited from all sections of people concerned. The expert committee that is being constituted will hear the objection received so far if they consider if necessary.

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি এর আগে St. John Church নিয়ে বলেছিলাম যে কলকাতার উন্নয়ন নিয়ে কিরকম ছিনিমিনি খেলা চলছে। আর একটা দেখুন, কলকাতায় ইল্‌লিগ্যাল কনস্ট্রাকশনে ভর্তি হয়ে যাচ্ছে, সেখানে আরও rule strengthen করার জন্য ড্রাফ্‌ট রুল পাবলিশ হচ্ছে। আমার কাছে ২৭শে অক্টোবর, ১৯৮৭ সালে এই হাউসে প্রশ্নের জবাবে বুদ্ধদেববাবু বলছেন যে it will be finalised in due course তারপর ছয় মাস হয়ে গেছে এবং এখনও কোনও সময়সীমা দিচ্ছেন না যে কখন ব্রিফ বিল্ডিং রুলস ফাইন্যালাইজ করবেন এবং ইল্‌লিগ্যাল কনস্ট্রাকশন হয়ে চলেছে, আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, যে উনি কবে এই বিল্ডিং রুলস কলকাতা কর্পোরেশনের ইল্‌লিগ্যাল কনস্ট্রাকশন বন্ধ করার জন্য কগনিজিবল অফেন্স করে কত দিনের মধ্যে ফাইনাল করতে পারবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্য এটা বুঝতে পারছেন, বিল্ডিং রুলস—আমি বলেছি আইনগতভাবে একটা সময় চলে যাবার পর প্রকাশ করে দেওয়া যায়, কিন্তু আপনিও জানেন যে কলকাতা শহরে এটা কি ভয়াবহ সমস্যা এবং কি ধরনের শক্তির বিরুদ্ধে লড়াই করে এই আইনকে রক্ষা করতে হবে এবং এটা যদি বুঝতে পারেন কি ভয়ঙ্করভাবে আইনটাকে ভাঙার চেষ্টা হচ্ছে, বিভিন্ন পর্যায়ে বিভিন্ন ধরনের শক্তি সেখান কাজ করছে এবং এইগুলো করার পর সমস্যাটা কি কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন, তারা ২৬টা অ্যামেন্ডমেন্টের প্রস্তাব দিয়েছেন, মেট্রোপলিটন ডেভেলপমেন্ট অথরিটি তারা ৮৬টি অ্যামেন্ডমেন্টের প্রস্তাব দিয়েছে, ইনস্টিটিউট অব ইঞ্জিনিয়ার্স, তারা দু'দিন ধরে কনফারেন্স করে একটা বিরাট দলিল আমাদের কাছে সাবমিট করেছে এবং সেই কনফারেন্সে কলকাতা শহরের কিছু বিশিষ্ট মাননীয় নাগরিকদের আমন্ত্রণ করেছিলেন। তাঁদের মধ্যে কলকাতা হাইকোর্টের জাজরা আছেন এবং বিভিন্ন ধরনের প্রতিষ্ঠানের প্রতিনিধিরা আছেন। তাঁদের সকলের মত নিয়ে একটা দলিল তৈরি হয়েছে। আমরা মনে করছি এই সমস্ত অ্যামেন্ডমেন্ট গভর্নমেন্টের একজন দু'জনের হাতে ছেড়ে না দিয়ে, এতগুলো অ্যামেন্ডমেন্ট, এতগুলো মত, ইঞ্জিনিয়ারদের মত, আইনজ্ঞদের মত,

বিভিন্ন প্রতিষ্ঠানের মত, এই সমস্ত মতগুলো পাঁচ জন সদস্যের একটা কমিটি করা হয়েছে, তাঁরা যত তাড়াতাড়ি সম্ভব সিদ্ধান্তটা করবেন, সেই কমিটি আমরা তৈরি করেছি। সেই কমিটির নাম এখানে নেই। তবে তার চেয়ারম্যানের নাম মনে আছে, তরুণ দত্ত, ঐ কমিটির তিনি চেয়ারম্যান এবং অফিসিয়্যালরা আছেন, দু'একজন নন-অফিসিয়্যালও থাকবেন, যেমন অতীতে ছিলেন সরকারি দপ্তরে। এই সমস্ত অ্যামেন্ডমেন্টগুলো দেখে—আমি আবার বলছি যত তাড়াতাড়ি সম্ভব এটা করব, কিন্তু এটা এমন একটা প্রশ্ন যে এমন আইন করতে হবে, সেই আইন যাতে রক্ষা করতে পারবেন, এই দিকটা দেখা হচ্ছে। সেইজন্য এত দ্রুততার সঙ্গে করার জন্য যে বলছেন, আপনাদের আশঙ্কাটা বুঝতে পারছি, দেরি হয়ে যাচ্ছে, কিন্তু সবটা করতে গেলে তো আঁটঘাট বেঁধে করতে হয়?

### বোরো চাষের লক্ষ্যমাত্রা

***২০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৩১৩।) **শ্রী সুধীরকুমার গিরি ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার রামনগর থানা এলাকায় বোরো চাষের লক্ষ্যমাত্রা ১৯৮৭ সালে কি ছিল;

(খ) ঐ লক্ষ্যমাত্রা পূরণ হয়েছে কিনা;

(গ) 'খ' প্রশ্নের উত্তর না হলে কারণ কি; এবং

(ঘ) আগামী আর্থিক বছরে বোরো চাষের লক্ষ্যমাত্রা কত?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) মেদিনীপুর জেলার রামনগর থানায় ২টি ব্লক আছে—রামনগর ১ নং এবং রামনগর ২ নং। ১৯৮৬-৮৭ সালে বোরো চাষের এলাকার লক্ষ্যমাত্রা ছিল ৩৩০০ হেক্টর এবং উৎপাদনের (চালের হিসাবে) লক্ষ্যমাত্রা ছিল ৭৯২০ মেঃ টন।

(খ) ঐ বছর রামনগর থানার ২টি ব্লকে বোরো চাষের এলাকা এবং উৎপাদন হয়েছিল যথাক্রমে ৩৪৫০ হেক্টর এবং ১০,২৭৭ মেঃ টন।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) ১৯৮৭-৮৮ সালে ঐ থানার জন্য বোরো চাষের এলাকা এবং উৎপাদন ধার্য করা হয়েছে যথাক্রমে ৩৩০০ হেক্টর এবং ৯৯০০ মেঃ টন।

### Truck Terminal at Dhapa

***209.** (Admitted question No. *61.) **Dr. Tarun Adhikari** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) whether the State Government has any proposal for setting up

a Truck Terminal at Dhapa in East Calcutta on 1,480 acres of land to be provided free of cost by the Calcutta Municipal Corporation; and

(b) if so, —

(i) the steps, if any, taken/proposed to be taken to ascertain the views of Calcutta Metropolitan Development Authority, Calcutta Municipal Corporation and the State Pollution Control Board, and

(ii) what is the progress in the matter of construction of the said terminal?

**Shri Shyamal Chakraborty :**

(a) No.

The Calcutta Goods Traffic Association have, however, given a proposal for setting up a Truck Terminal at Dhapa.

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় পরিবহনমন্ত্রী বললেন, 'এরকম কোনও প্রস্তাব নেই।' তিনি কি জানাবেন যে, কলকাতা গুডস ট্রান্সপোর্ট অ্যাশোসিয়েশনের কাছ থেকে ধাপায় ট্রাক টার্মিনাল করার কোনও প্রস্তাব পেয়েছেন কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** হ্যাঁ, ক্যালকাটা গুডস ট্রাফিক অ্যাশোসিয়েশন একটা প্রস্তাব দিয়েছেন।

**শ্রী সৌগত রায় :** এই প্রশ্নটি আমি গত বিধানসভা অধিবেশনে তুলেছিলাম যে, শেষ পর্যন্ত কোথায় ট্রাক টার্মিনাল করা হবে সে ব্যাপারে মন্ত্রী মহাশয় বা তাঁর দপ্তর কোনও সিদ্ধান্ত নিয়েছেন কি; যদি না নিয়ে থাকেন কলকাতা শহরে বড় ট্রাক ঢোকা বন্ধ করার জন্য প্রয়োজনীয় সিদ্ধান্ত কবে নাগাদ নেবেন? এখন আবার সেই প্রশ্নটিই রাখছি।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** আমি গত বিধানসভা অধিবেশনেই জবাব দিয়েছিলাম যে, আমাদের রাজ্য সরকারের প্রস্তাব আছে কোণায় ট্রাক টার্মিনাল করার, কিন্তু মহামান্য হাই কোর্টের কাছে সমস্ত বিষয়টা আটকে আছে। সেখান থেকে ক্লিয়ারেন্স পেলেই আমরা ট্রাক টার্মিনাল করার কাজে হাত দেব। এখন ঐ একই জবাব আমি দিচ্ছি।

## পশ্চিমবঙ্গে বিভিন্ন স্থানে তথ্যকেন্দ্র স্থাপন

*২১০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৩।) **শ্রী প্রশান্ত প্রধান :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কোন কোন মহকুমা শহরে এ পর্যন্ত তথ্যকেন্দ্র খোলা হয়েছে;

(খ) ১৯৮৭ সালে কয়টি নতুন তথ্যকেন্দ্র স্থাপন করা হয়েছে; এবং

(গ) ১৯৮৮ সালে কোন কোন স্থানে তথ্যকেন্দ্র স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :**

(ক) পশ্চিমবঙ্গে এ পর্যন্ত সব মহকুমা শহরে তথ্য কেন্দ্র খোলা হয়েছে।

(খ) ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে (১) বোলপুর, (২) কল্যাণীতে তথ্যকেন্দ্র স্থাপন করা হয়েছে। এছাড়া শিলিগুড়িতে রাজ্য স্তরে তথ্য কেন্দ্র খোলা হয়ছে।

(গ) আপাতত এই রাজ্যে নতুন কোনও তথ্যকেন্দ্র খোলার প্রস্তাব সরকারের বিবেচনাধীন নেই।

**Persons Involved in the Dum Dum Central Jail Affairs**

***211.** (Admitted question No. *190.) **Dr. Motahar Hossain** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (Jails) Department be pleased to state—

(a) whether the State Government has received any report about the involvement of some Government employees in the matter of escape of some of the undertrial prisoners from the Dum Dum Central Jail in November, 1987; and

(b) if so, —

(i) the details thereof,

(ii) the names of the employees involved, and

(iii) steps taken against them?

**Shri Debabrata Bandyopadhyay :**

(a) No, we have no such report.

(b) (i), (ii) and (iii) Does not arise.

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি এমফ্যাটিক্যালি জানতে চাইছি যে, তাঁর কাছে উপস্থিত তথ্য অনুযায়ী দমদম জেলের কোনও এমপ্লয়ি দমদম জেল থেকে পালানোর ঘটনার সঙ্গে যুক্ত ছিল না, এটাই কি এখানে তিনি রেকর্ড রাখছেন?

[1-50—2-00 P.M.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আপনি যেটা বলছেন ডায়রেক্ট ইনভল্ভমেন্ট, এনকোয়ারি করার পর দেখলাম ডায়রেক্ট ইনভল্ভমেন্ট আসেনি। আমি যেটা বলতে চাইছি, প্রিলিমিনারি যে এনকোয়ারি হয়েছে তার যে রিভেলেসন এসেছে তাতে gross dereliction and negligence of duty on the part of the officers and slackness in the super-

vision of the security measures. এগুলি রয়েছে। ডিপার্টমেন্টাল প্রসিডিংসে নেওয় হচ্ছে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন প্রিলিমিনারী এনকোয়ারি করেছেন এবং তার রিপোর্ট পেয়েছেন। আমি জানতে চাইছি, এনকোয়ারি কারা করেছেন এবং ফাইনাল এনকোয়ারির রিপোর্ট কবে নাগাদ জমা দেবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ডিপার্টমেন্ট থেকে এনকোয়ারি হয়েছে। আগামী ২/৩ মাসের মধ্যে দিয়ে দেব।

### মুর্শিদাবাদ জেলায় গভীর নলকূপ ও রিভার লিফ্‌টিং

*১২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫২।) **শ্রী আতাহার রহমান :** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে মুর্শিদাবাদ জেলায় গভীর নলকূপ ও রিভার লিফ্‌টিং-এর মোট সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে কতগুলি গভীর নলকূপ ও রিভার লিফ্‌ট বর্তমানে সেচ কার্যে ব্যবহারের উপযোগী আছে?

**শ্রী কানাই ভৌমিক :**

(ক) বর্তমানে মুর্শিদাবাদ জেলায় মুখ্য বাস্তুকার (কৃষি)-এর অধীনে ৪০১টি গভীর নলকূপ ও ৩৪০টি নদী জলোত্তলন প্রকল্প আছে। পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ নিগমের অধীনে আছে ৩৪টি গভীর নলকূপ ও একটি নদী জলোত্তলন প্রকল্প;

(খ) মুখ্য বাস্তুকার (কৃষি)-এর অধীনে ৩৭৫টি গভীর নলকূপ ও ৩০৫টি নদী সেচ প্রকল্প এবং পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ নিগমের অধীনে ২৮টি গভীর নলকূপ ও নদী জলোত্তলন প্রকল্পটি সেচকার্যে ব্যবহারের উপযোগী আছে।

**শ্রী আতাহার রহমান :** মাননীয় মন্ত্রী মহাশয় মোট যে সংখ্যাটা দিলেন সেই সংখ্যার মধ্যে আমার জিজ্ঞাস্য, ক'টা গভীর নলকূপ এবং নদী জল উত্তোলন প্রকল্প চালু আছে?

**শ্রী কানাই ভৌমিক :** আমি (খ) প্রশ্নের উত্তরে বলে দিয়েছি। মুখ্য বাস্তুকার (কৃষি) এর অধীনে ৩৭৫টি গভীর নলকূপ ও ৩০৫টি নদী সেচ প্রকল্প এবং পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ নিগমের অধীনে ২৮টি গভীর নলকূপ ও নদী জলোত্তলন প্রকল্পটি কার্যকর আছে।

**শ্রী আতাহার রহমান :** যেগুলি অকেজো হয়ে আছে তার কারণ কি? এবং এগুলি দ্রুত সারাবার কি ব্যবস্থা আছে?

**শ্রী কানাই ভৌমিক :** আমাদের যান্ত্রিক সেচ ব্যবস্থা চালু করতে গিয়ে যেগুলি অসুবিধা হচ্ছে সেগুলি হচ্ছে ২৬টি গভীর নলকূপ অকেজো আছে। তারমধ্যে ৭টির মোটর এবং ট্রান্সফরমার চুরি হয়ে গেছে। আমরা সেগুলির জন্য ডায়রি করেছি এবং এখনও সেগুলি পাওয়া যায়নি। একটি ডিপটিউবওয়েল নদীর ভাঙনে নষ্ট হয়ে গেছে। ১৮টি পুনর্খননের

প্রয়োজন, রি—ড্রিলিং করতে হবে। এইসব কারণে দেরি হচ্ছে। আমি দুটির পুনর্খননের আদেশ দিয়েছি। বাকিগুলির সম্পর্কে আমরা তদন্ত করছি। ক্ষুদ্র সেচ নিগমের অধীন ৩৪টি গভীর নলকূপের মধ্যে ৬টি গভীর নলকূপ মোটর, বৈদ্যুতিক লাইন এবং ট্রান্সফরমার খারাপের জন্য সেচের কাজে ব্যবহার করা যাচ্ছে না। ঐগুলি সারিয়ে যাতে উক্ত ৬টি গভীর নলকূপ আবার সেচের কাজে লাগানো যায় তার চেষ্টা চলছে। জেলায় ২৮টি গভীর নলকূপ সাম্প্রতিক ঝড়ের পর থেকে বিদ্যুৎ বিঘ্ন ঘটায় চালাতে অসুবিধা হচ্ছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—যে মুর্শিদাবাদে গভীর নলকূপ ১৯৭২ সাল থেকে ১৯৭৭ পর্যন্ত কতগুলি ছিল এবং পরবর্তীকালে নতুন কতগুলি করেছেন?

**শ্রী কানাই ভৌমিক ঃ** নোটিশ দিন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** কটা নতুন করেছেন এটাও বলতে পারবেন না?

**শ্রী কানাই ভৌমিক ঃ** নোটিশ না দিলে কি করে বলব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, মুর্শিদাবাদে এই ১১ বছরে কটা নতুন গভীর নলকূপ হয়েছে, আমি মন্ত্রী মহাশয়ের কাছে তার একটা ব্রেক আপ চেয়েছি, এটা মন্ত্রী মহাশয়ের নিজের দপ্তর এবং এটা একটা অ্যালটমেন্টের প্রশ্ন। কটা নতুন করেছেন?

**মিঃ স্পিকার ঃ** উনি তো বলে দিলেন, নোটিশ দিলে বলে দেবেন।

**শান্তিনিকেতন এলাকাকে "নোটিফায়েড এলাকা" রূপে চিহ্নিত করা**

*২১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৬।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'শান্তিনিকেতন'-এর এলাকাকে নোটিফায়েড এলাকা হিসাবে চিহ্নিত করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) থাকলে, ঐ প্রস্তাব কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, ২১৩ নম্বর প্রশ্নটা ডাকলেন না?

**মিঃ স্পিকার ঃ** আমি ডেকেছি, আপনারা কেউ সাড়া দেননি, আজকে বলুন, ভবিষ্যতে আবার এরকম হলে মুশকিল হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই এলাকায় বে-আইনি বাড়িঘর নিয়ন্ত্রণের কি ব্যবস্থা বর্তমানে চালু আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই মুহূর্তে শান্তিনিকেতন বিশ্ববিদ্যালয়ের অন্তর্গত এলাকার

মধ্যে আমাদের কোনও আইন কার্যকর হয়নি। কিন্তু তাঁর পার্শ্ববর্তী এলাকাগুলিতে সমস্যা শুরু হলে সেখানে সংশ্লিষ্ট সকলের সঙ্গে আলোচনা করে সিদ্ধান্ত নেওয়া হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা :** এই বিশ্ববিদ্যালয়ের চত্বরে আমাদের কোনও আইন কার্যকর না হওয়ার কারণ কি? আমাদের বিল্ডিং টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানের আইন সেখানে প্রয়োজ্য হবে, না, হবে না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট আইনই হচ্ছে এই মুহূর্তে আমাদের আইন। শান্তিনিকেতন বোলপুর মিউনিসিপ্যালিটির বাইরে এবং সেটি একটি কেন্দ্রীয় সংস্থা, কাজেই এই মুহূর্তে সেখানে আমরা কোনও আইন প্রয়োগ করতে পারছি না। তার পার্শ্ববর্তী এলাকায় যে সমস্যা দেখা দিচ্ছে সেটা আমরা আলোচনা করে বিচার-বিবেচনা করব।

## Construction of wholesale Trade Centre

***213.** (Admitted question No. *79.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—

(a) whether the Calcutta Metropolitan Development Authority has approved proposals for construction of a number of wholesale Trade Centres in Calcutta;

(b) if so, —

(i) where are the proposed sites to be located,

(ii) what is the estimated cost of these projects,

(iii) the progress, if any, thereon, and

(c) when these projects are likely to be completed?

**Shri Buddhadeb Bhattacharjee :**

(a) C.M.D.A. has approved a Scheme for construction of "Truck Terminal-cum-Wholesale Trading Centre" at Kona.

(b) (i) The proposed site is located at Kona in Howrah.

(ii) The present estimated cost of the Project is Rs. 17.00 crores.

(ii) Land Acquisition is in progress. Possession of 70 acres out of 289 acres has been obtained.

(c) The physical work is expected to be started within this year. Before that Govt. has to study its various implications along with different private and Govt. Organisations. It will take about 5 years to complete the project.

**Shri Subrata Mukherjee :** Sir, we have got reports–whether it is a fact or not, and whether the Minister knows it or not—that a lot of experts have given report to the Department that location is not absolutely viable, economically or otherwise. Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state as to whether they are considering that or not?

**Shri Buddhadeb Bhattacharjee :** I have already told "Before that Government has to study its various implications." We are discussing with various Government, semi-Government and private organisations—both the Transport Minister and myself. We are meeting traders, concerned authorities, corporations and the consultants, who are planning these things. We have not taken any final decision.

**Shri Subrta Mukherjee :** Is it true that some technocrats and experts have given a memorandum to the concerned authority that this place will absolutely not be viable?

**Shri Buddhadeb Bhattacharjee :** I have no such information.

**Shri Subrata Mukherjee :** Sir, the Transport Minister may aware of this fact.

[2-00—2-10 P.M.]

**শ্রী শ্যামল চক্রবর্তী :** যে কোনও প্রকল্পেই টেকনোক্র্যাট এবং এক্সপার্ট যাঁরা তাঁরাই প্রথমে মত দেন। এখাওে সেইরকম মতের ভিত্তিতেই কোনাতে হচ্ছে। যে কোনও প্রকল্পের ক্ষেত্রেই কিছু এক্সপার্ট বিরুদ্ধে বলেন এবং কিছু এক্সপার্ট স্বপক্ষে বলেন। এখানে সবকিছু দেখেই গভর্নমেন্ট ঠিক করেছে যে, কোনাতে হবে।

**Mr. Speaker :** The question hour is over.

**শ্রী সুব্রত মুখার্জি :** মিঃ স্পিকার স্যার, একটা মিনিমাম জাস্টিস থাকবে অন্তত। আজকে কোয়েশ্চেনের ওয়ান আওয়ারে ৬৪টি কোয়েশ্চেন অ্যালাউ করেছেন। ওদিকে সৌগত রায়ের প্রশ্ন হয়ত সারা বছরে ৬টি দিয়েই শেষ করছেন, মানস ভুঁইয়ার ক্ষেত্রেও তাই, আমার ক্ষেত্রেও সেইরকম। ইজ ইট এ সিম্বল অফ জাস্টিস্ টু আস্? আমরা আপনাকে ভাল স্পিকার বলে থাকি, কিন্তু সেক্ষেত্রে এইভাবে করাটা কি জাস্টিস্ হচ্ছে?

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I rise on a point of privilege. You are a man of legal profession and learned Presiding Officer of this House. Sir, you are aware that the development of question is intimately associated with the Constitutional changes that have taken place from time to time in the functions and powers of the legislators. Sir, a questions is asked for the purpose of obtaining information on a matter of public importance from the Minister to whom it is addressed. Sir, we have a feeling that this hard earned privilege—we are not allowed to

exercise properly. Sir, take for instance the case of today. As many as 63 questions have been included in the list of Business. Sir, with the best of your intention and the co-operative spirit of everybody, you have been able to finish very few questions. The rest questions will now be treated as written questions and will be laid on the Table. This will deprive us of putting supplementary questions for obtaining information which we wanted to obtain. This, we feel, is a very serious matter. Sir, the questions which could be answered in one day should only be included in the List of Business. There is no point of including a lot of questions and then answering a few questions. This is a serious matter inviting the privilege of the legislators. I appeal to you to kindly look into the matter.

**Mr. Speaker** : Hon'ble Members, you try to appreciate that we in this Assembly Secretariat try to dispose of questions as many as possible. It is not correct to say that only six questions of Shri Saugata Roy have come into the list. If you go through the List of Business of to-day you will find that there appear so many questions of Shri Saugata Roy along with Shri Sudip Bandyopadhyay, Dr. Motahar Hossain, Shri Sultan Ahmed, Shri Tarun Adhikari, Shri Amar Banerjee, Dr. Sudipta Roy. There are also three questions in the name of Shri Saugata Roy alone. I generally call upon the members of the Opposition to put the supplementary questions. I give equal opportunity to the Opposition, though the number of members of the Opposition is less. I give them more and more chance to put supplementary questions. No other Assembly anywhere in the country gives this privilege to the Opposition.

Now, the next point is that as many as 63 questions have been shown in to-day's list. About 7000 Questions have been filed. The House may continue till the end of May or first week of June or the middle of May. So, it will not be possible to give replies to all the questions during that period. How can it be helped if so many questions are tabled? If the questions are not published, the members can say that their questions are not even published. But if the questions are published but not answered then their questions would be treated as unstarred questions and written replies would be placed on the Table. The members could get the chance to know the position. They can then contact the concerned ministers to pursue their case. The Press can also get the opportunity to know the exact position.

To-day 16 questions have been answered within one hour's time. The other questions will be treated as unstarred questions and the replies will be laid on the Table. I always insist upon the concerned Ministers to be present in the House particularly during the question

hour. To-day one Minister is absent and so another Minister replied to that question. It is not correct that the Opposition members are deprived of their privileges. If the Hon'ble members do not like this let me know what to do and I will act accordingly.

**শ্রী সুব্রত মুখার্জি :** আমি আপনার সঙ্গে একমত, আপনি যে জবাব দিয়েছেন তাতে আমরা মোটামুটি খুশি। আমি মনে করি আপনি যে কথা বলছেন যে কোয়েশ্চেনের ব্যাপারে আপনি আমাদের সুযোগ দেন যদিও আপনি অনেক সময় প্রোটেকশন দেন মিনিস্টারকে, নিজের দলের লোক বলে ধরিয়ে দেন, তা দিচ্ছেন দিন তাতে আমাদের কোনও আপত্তি নেই।

**মিঃ স্পিকার :** অনেক সময় আপনাদের হয়েও বলি।

[2-10—2-20 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** আপনি কম বলেন, তবে অপোজিশনকে সুযোগ দেন। উই আর গ্রেটফুল ফর দ্যাট তবে আমি বলছি, এখানে এতগুলো কোয়েশ্চেন ছেলেমানুষের মতো ছাপানো হবে, এটা দেখে কোনও লাভ নেই। আমরা যেটা চাইছি তা হচ্ছে, যেগুলো এখানে করা যায় না, যেগুলো এখানে হবে না, সেগুলোকে আপনি রিটিন পাঠিয়ে দিন। এই রকম কোনও সিদ্ধান্ত আপনি নিতে পারেন কিনা তা একটু ভেবে দেখুন কারণ এবারে কোয়েশ্চেন-এর পরিমাণ খুব বেশি।

**মিঃ স্পিকার :** সেটা আমি আগেই বলেছি। এই সেশনের মধ্যে যে উত্তরগুলো আসবে না, The minister should send the replies to starred questions, answers of which have not been given. এটা আমার অর্ডার আছে। How can I send the replies to the Hon'ble members which I do not get beforehand? এ ব্যাপারে কি করা যায় তা আমি পরে দেখব।

## Starred Questions

### (to which written answers were laid on the Table)

### ডি পি এ পি কার্যসূচিতে কেন্দ্রের বরাদ্দ অর্থ

*২১৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১৯।) **শ্রী দেবপ্রসাদ সরকার :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বিগত তিন বছরে জেলায় জেলায় ডি পি এ পি কার্যসূচিতে কেন্দ্রের বরাদ্দ অর্থ পুরাপুরি খরচ হয় নাই; এবং

(খ) সত্য হইলে, তাহার কারণ কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) সম্পূর্ণ অর্থ খরচ না হবার কারণ :-

(১) ভূমি সংরক্ষণ কার্যে ভর্তুকির অসাম্য।

(২) ক্ষুদ্র সেচ প্রকল্পগুলিতে জমি অধীগ্রহণে আইনগত ব্যবস্থাদি।

(৩) কেন্দ্রীয় সরকার কর্তৃক বার্ষিক ডি পি এ পি প্রকল্প অনুমোদনে দেরি

(৪) বর্ষাকালে মাঠে কাজ বন্ধ থাকা।

**সীমান্ত রাজ্য থেকে পরিবহন বাবদ আদায়ীকৃত কর**

*২১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩।) **শ্রী নটবর বাগদী :** পরিবহন বিভাগের ম মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিহার থেকে পুরুলিয়া জেলায় যে বাস চলাচল করে তার জন্য রাজ্য সরকা কোনও কর পান কি; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হলে, ১৯৮৬-৮৭ সালে এবং ১৯৮৭-৮৮ সালের বর্তমান সম পর্যন্ত মোট কত টাকা কর বাবদ আদায় হয়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) 'না'।

(খ) প্রশ্নই ওঠে না।

**কারাসমূহে মহিলা বন্দীর সংখ্যা**

*২১৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৩।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের কারাসমূহে মহিলা বন্দীর সংখ্যা মোট কত; এবং

(খ) মহিলা বন্দীদের জন্য বর্তমানে পৃথক কারার কোনও ব্যবস্থা আছে কি?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৩৫২ জন।

(খ) হ্যাঁ, ব্যবস্থা আছে এবং আরও ব্যবস্থা করা হচ্ছে।

**I.C.D.S. Projects**

***218.** (Admitted question No. *936.) **Shri Sudip Bandyopadhyay:** Will the Minister-in-charge of the Relief and welfare (Welfare) Department be pleased to state—

(a) is it a fact that some expenditure on Integrated Child Development Services Projects in West Bengal is borne by the Government of India; and

(b) if so, what amount of such expenditure has been borne by

the Government of India during the last three years?

**Minister-in-charge of Relief & Welfare (Welfare) Department :**

(a) Yes, in respect of Centrally sponsored I.C.D.S. Projects only.

(b) Yearwise details of expenditure borne by Govt. of India are given below : -

(i) 1984-85 - Rs. 3,45,49,000.00 (Rs. Three crores forty five lakhs forty-nine thousands) only.

(ii) 1985-86 - Rs. 6,28,19,000.00 (Rs. Six crores twentty eight lakhs nineteen thousands) only.

(iii) 1986-87 - Rs. 7,83,03,000.00 (Rs. Seven crores eighty three lakhs three thousands) only.

**কৃষ্ণনগরে দ্বিজেন্দ্র-মঞ্চ স্থাপন**

*২১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮০।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কবি ও নাট্যকার দ্বিজেন্দ্রলাল রায়-এর স্মরণে নদীয়া জেলার কৃষ্ণনগরে "দ্বিজেন্দ্র-মঞ্চ" স্থাপন ও সংগ্রহশালা প্রতিষ্ঠা করার একটি পরিকল্পনা রাজ্য সরকার গ্রহণ করেছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) তথ্য ও সংস্কৃতি বিভাগের পক্ষ থেকে এধরনের কোনও পরিকল্পনা এখনও গ্রহণ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীরামপুর ও রিষড়া পৌরসভায় সি ইউ ডি পি স্কীমে প্রাপ্ত টাকার পরিমাণ**

*২২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১।) **শ্রী অরুণকুমার গোস্বামী :** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার অন্তর্গত শ্রীরামপুর ও রিষড়া পৌরসভা সি ইউ ডি পি ৩ স্কীমে ১৯৮৭-৮৮ সালে মোট কত টাকা পেয়েছে; এবং

(খ) ১৯৮৮ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত উক্ত পৌরসভাগুলিতে উক্ত টাকার মোট কত পরিমাণ ব্যয়িত হয়েছে?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরের ৩১শে জানুয়ারি পর্যন্ত সি ইউ ডি পি (৩) প্রকল্পে শ্রীরামপুর পৌরসভা ও রিষড়া পৌরসভা যথাক্রমে ৩৫.৮৩ লক্ষ টাকা ও ১৫.৯৭ লক্ষ টাকা পেয়েছে।

(খ) ৩১শে জানুয়ারি, ১৯৮৩ পর্যন্ত শ্রীরামপুর ও রিষড়া পৌরসভা যথাক্রমে ১৬.৬৮ লক্ষ টাকা এবং ৪.৯৪ লক্ষ টাকা ব্যয় করেছে।

**কাঁথি শহরে ফায়ার ব্রিগেড কেন্দ্র স্থাপন**

*২২১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯১।) শ্রী সুখেন্দু মাইতি ঃ স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কাঁথি শহরে একটি ফায়ার ব্রিগেড কেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ ঐ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরেই উক্ত শহরে দুই পাম্প বিশিষ্ট একটি অস্থায়ী অগ্নিনির্বাপন কেন্দ্র স্থাপন করা হবে।

**পশ্চিমদিনাজপুর জেলায় শস্যবিমার টাকা**

*২২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫১।) শ্রীখারা সরেন ঃ কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমদিনাজপুর জেলায় সাম্প্রতিক বন্যায় ক্ষতিগ্রস্ত শস্যবিমাকারী কৃষকদের বিমার টাকা দেওয়া হয়েছে কি; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হলে, এ পর্যন্ত কতজন কৃষককে মোট কত টাকা দেওয়া হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। ক্ষতিপূরণের পরিমাণ সাধারণ বিমা নিগম ও কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**পার্ক স্ট্রিটের মোড়ে ফ্লাই ওভার করার প্রস্তাব**

*২২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৬।) শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ পরিবহন

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, কলিকাতার পার্ক স্ট্রিট-জওহরলাল নেহেরু রোডের সংযোগস্থলে প্রায়ই যানজট ঘটিয়া থাকে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ঐ সমস্যা সমাধানের জন্য উক্ত স্থানে একটি ফ্লাই-ওভার নির্মাণ করিবার কোনও প্রস্তাব সরকারের আছে কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) আপাতত এইরূপ কোনও প্রস্তাব নাই।

## Bhanu Bhakta Award

***224.** (Admitted question No. *493.) **Shri Mohan Singh Rai :** Will the Minister-in-charge of the Information and Cultural Affairs Department be pleased to state—

(a) whether the State Government has reconsidered to distribute Bhanu Bhakta Award to the writers, the dramatists, the artists and the musicians of Nepali language; and

(b) if so,—

(i) steps so far have been taken for distribution of the Award for the year 1988, and

(ii) to publish the unpublished huge Nepali manuscripts now lying in Nepali Academy office, Darjeeling?

**Minister-in-charge of Information & Cultural Affairs Dept. :**

(a) Govt. has beeen distributing Bhanu Bhatta Award regularily until recently. But due to disturbances in the Hill sub-Divisions off Darjeeling district, this award-giving ceremony has been kept suspended from the last year. It will again be distributed when the situation will so permit.

(b) (i) It all depends on the returning of normalcy in Darjeeling.

(ii) Publication of manuscripts by the Nepali Academy depends on the situation in Darjeeling.

## Destruction by the Fire at Mangla Hat

***225.** (Admitted question No. *310.) **Shri Gyan Singh Sohan Pal :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) the total number of stalls destroyed by fire in Mangla Hat in November, 1987;

(b) the total number of persons affected by fire as referred to in (a);

(c) the estimated loss of property on this account;

(d) whether the incident of fire was accidental or an act of arson engineered by some interested person(s) and/or agency;

(e) the amount of compensation paid, if any, to the stallholders; and

(f) whether the Howrah Municipal Corporation or the Government have any proposal to construct a multi-storied building at the market site?

**Minister-in-charge of Local Govt. & Urban Dev. Dept. :**

(a) 3000 (Three thousand).

(b) 3000 stall owners were affected directly. In addition, 4000 hawkers were affected.

(c) The loss of property could not be assessed as yet. A committee set up by Govt. is assessing the loss of property.

(d) Not known. The matter is being investigated by the Committee set up by Government.

(e) No compensation has been paid.

(f) Yes.

**পশ্চিমবঙ্গে প্রধানমন্ত্রীর সফরে ব্যয়ের পরিমাণ**

***২২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৩।) শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত বিধানসভা নির্বাচনের পর প্রধানমন্ত্রী পশ্চিমবাংলায় কতবার এসেছেন; এবং

(খ) ঐ জন্য রাজ্য সরকারকে মোট কত টাকা খরচ করতে হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী :**

(ক) বিগত বিধানসভা নির্বাচনের পর প্রধানমন্ত্রী পশ্চিমবাংলায় দুই বার এসেছেন। (১৬-১১-৮৭ তারিখে তিনি ফরাক্কায় এসেছেন এবং ১৬-১-৮৮ তারিখে তিনি শান্তিনিকেতনে এসেছেন)।

(খ) ঐ দুই বারের সফর উপলক্ষে রাজ্য সরকারকে প্রায় ৭,৬০,৭৯৩ টাকা খরচ করতে হয়েছে।

**Action plan for raising the State's Grain Production**

***228.** (Admitted question No. *981.) **Dr. Tarun Adhikari** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

(a) whether the Government of India has forwarded to the Government of West Bengal an action plan for raising the State's grain production by the terminal year of the Seventh Plan (1989-90); and

(b) if so, what targets for increase in grain production is envisaged in the plan?

**Minister-in-charge of Agriculture Department :**

(a) Yes.

(b) 10.6 million tonnes Foodgrain.

**বাংলা অ্যাকাডেমি**

***২২৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬০৯।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাংলা অ্যাকাডেমি এ পর্যন্ত কি কি কাজ শুরু করেছে; এবং

(খ) বাংলা অ্যাকাডেমিকে কি স্বশাসিত সংস্থা হিসেবে ঘোষণা করার কোনও প্রস্তাব আছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮৬ সালে ২০ মে তারিখে প্রতিষ্ঠিত হওয়ার পর পশ্চিমবঙ্গ বাংলা অ্যাকাডেমি যেসব কাজ হাতে নিয়েছে সেগুলি হল :

(১) বাংলালিপি, বানান, অভিধান, পরিভাষা এবং প্রশাসনে বাংলা ভাষার প্রচলন বিষয়ে আলোচনা সম্বলিত গ্রন্থ 'প্রসঙ্গ বাংলাভাষা' প্রকাশ।

(২) বাংলাভাষায় জ্ঞানচর্চা বিয়ে পাঁচদিনব্যাপী আলোচনাচক্রে উপস্থাপিত নিবন্ধগুলি নিয়ে একটি পুস্তক প্রকাশিত হচ্ছে।

(৩) প্রধানত ৮ থেকে ১৬ বছরের ছেলেমেয়েদের উপযোগী একটি অভিধান সংকলনের উদ্যোগ নেওয়া হয়েছে। অভিধানে ২০ হাজারের মতো শব্দ থাকবে।

(৪) বাংলা বানানে সমতা বিধান : বাংলা বানান সংস্কার সম্বলিত একটি

ভিত্তিপত্র প্রস্তুত করে সংশ্লিষ্ট ব্যক্তি ও প্রতিষ্ঠানের অভিমত গ্রহণের জন্য প্রেরিত হয়েছে। অভিমতগুলি সংগৃহীত হওয়ার পর একটি আলোচনা চক্রের আয়োজন করে সর্বজন গ্রাহ্য বিধান প্রণয়নের উদ্যোগ নেওয়া হবে।

(৫) গ্রন্থমালা প্রকাশ ঃ বাংলাভাষায় বিবিধ বিদ্যায় স্বল্প পরিসরের সহজবোধ্য পুস্তক প্রকাশের উদ্যোগ নেওয়া হয়েছে। কতকগুলি বই শীঘ্রই প্রকাশ করা সম্ভব হবে। এছাড়া প্রেমচন্দ্র রচনাবলি, সত্যেন্দ্রনাথ দত্তের কাব্য সংগ্রহ ইত্যাদি গ্রন্থও প্রকাশিত হচ্ছে।

(৬) সংবর্ধনা ঃ বর্ষীয়ান সাহিত্যিক (সদ্য প্রয়াত) বিভূতিভূষণ মুখোপাধ্যায়কে বাংলা অ্যাকাডেমির তরফে সংবর্ধনা দেওয়া হয়। প্রাচীন সাহিত্যিকদের জীবন ও কর্ম ভিডিও ক্যাসেটে বিবৃত করে সংগ্রহশালার জন্য সংরক্ষণ করা হচ্ছে।

(৭) গ্রন্থ প্রকাশে অনুদান ঃ এই প্রকল্প অনুযায়ী গত দুই বছরে ২শ জনের মতো সাহিত্যিককে অনুদান দেওয়া হয়েছে।

(৮) সুকুমার রায়ের শতবর্ষ ঃ এই উপলক্ষে অ্যাকাডেমির পক্ষে একটি প্রামাণ্য জীবনী গ্রন্থ লিখেছেন শ্রীমতী লীলা মজুমদার। এছাড়া 'প্রসঙ্গ সুকুমার রায়' নামে একটি মূল্যায়নসূচক গ্রন্থও প্রকাশিত হচ্ছে।

(৯) অ্যাকাডেমি পত্রিকা ঃ অ্যাকাডেমির নিজস্ব মুখপত্র প্রকাশের উদ্যোগ নেওয়া হয়েছে।

(খ) এটিকে কালক্রমে একটি স্বশাসিত সংস্থায় পরিণত করা হবে।

### Inquiry about Fire at Mangla Hat

***230.** (Admitted question No. *114.) **Shri Amar Banerji** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) whether the State Government has inquired into the case of devastating fire at Mimani Mangla Hat in Howrah in November, 1987;

(b) If so, —

(i) what are the findings; and

(ii) what steps have so far been taken by the State Government on the basis of these findings?

**Minister-in-charge of Local Govt. & Urban Devt. Dept. :**

(a) A committee set up by the State Government is now enquiring into the case of fire.

(b) (i) The report of the Committee has not yet been received.

(ii) Does not arise.

**সি এস টি সি-র কর্মীদের অকাল অবসরগ্রহণ পরিকল্পনা**

*২৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬।) **শ্রী দেবপ্রসাদ সরকার :** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনের এক হাজার ড্রাইভার ও কন্ডাক্টারকে অকালে অবসরগ্রহণ করানোর জন্য রাজ্য সরকার একটি স্কীম তৈরি করেছেন;

(খ) সত্য হলে,—

(১) প্রস্তাবিত স্কীমটি কি, এবং

(২) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন কর্মচারিদের এইরূপ অকাল অবসরগ্রহণের পরিকল্পনা সরকার গ্রহণ করছেন কেন?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) অকালে অবসর গ্রহণ করানোর কোনও পরিকল্পনা তৈরি করা হয়নি। সংখ্যার প্রশ্ন ওঠে না। তবে শারীরিক কারণে ড্রাইভার এবং কন্ডাক্টারের কাজ করতে অক্ষম এমন কর্মীদের স্বেচ্ছায় অবসর গ্রহণের একটি খসড়া প্রকল্প খতিয়ে দেখা হচ্ছে।

(খ) (১) খসড়া প্রকল্পটির সংক্ষিপ্ত সার এইরূপ :

কোনও কর্মীর ৫৩ (তিপান্ন) বৎসর বয়স পূর্ণ হলে অথবা তার পূর্বে যদি এক নাগাড়ে ২৩ বৎসর চাকুরি হয়ে থাকে এবং তিনি যদি চান তবে তিনি স্বেচ্ছায় অবসর গ্রহণ করার উপযুক্ত বলে বিবেচিত হবেন। অবশ্য যদি দুর্ঘটনায় কোনও কর্মী চিরকালের জন্য শারীরিক দিক থেকে অক্ষম হয়ে পড়েন তবে তিনিও উপরিউক্ত দুটি শর্ত শিথিল সাপেক্ষে স্বেচ্ছায় অবসর গ্রহণ করার যোগ্য বলে বিবেচিত হতে পারেন।

(২) এই খসড়া প্রকল্পের উদ্দেশ্য কর্মীদের গড়পড়তা বয়স কমিয়ে আনা, তাদের শারীরিক পটুতা, কর্মক্ষমতা ও পরিচালনগত নৈপুণ্য বৃদ্ধি করা। এবং অনুপস্থিতির হারকে নিয়ন্ত্রণ করা।

**কলকাতা শহরের উন্নয়নে কেন্দ্র প্রদত্ত অর্থ**

*২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৫।) **শ্রী শচীন সেন :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতা শহরের উন্নয়নের জন্য কোন পরিকল্পনা আর্থিক

সহায়তাসহ কেন্দ্রের নিকট পেশ করা হয়েছিল;

(খ) সত্য হলে, ১৯৮৭-৮৮ সালের আর্থিক বছরে কেন্দ্র এযাবৎ কোনও অর্থ দিয়েছে কিনা;

(গ) দিয়ে থাকলে,—

(১) তার পরিমাণ কত, ও

(২) কোনও শর্ত আছে কিনা এবং তা কি;

(ঘ) কলকাতা, দিল্লি, বোম্বাই মাদ্রাজ প্রভৃতি শহরের উন্নয়নের জন্য কেন্দ্র কি কোনও ব্যয় করে থাকে; এবং

(ঙ) যদি করে থাকে, তবে কোন শহরের জন্য কত টাকা আজ পর্যন্ত ব্যয় করা হয়েছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেন্দ্রীয় সরকার কর্তৃক গঠিত 'কোরিয়া কমিশন'

(National Commission on Urbanisation)

আর অন্তর্বর্তীকালীন প্রতিবেদনে কলিকাতাসহ মহানগরগুলির উন্নয়নের জন্য একটি বিশেষ তহবিল সৃষ্টি করার সুপারিশ করেছিলেন। সেই মতো কেন্দ্রের কাছে তহবিল গঠন করার ও কলকাতার উন্নয়নের জন্য অর্থ বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। কলকাতা পৌরসংস্থাও পৌর এলাকার সার্বিক উন্নয়নের জন্য কেন্দ্রের কাছে অর্থ সাহায্যের প্রস্তাব করেছে। কিন্তু কোনও উত্তর কেন্দ্রীয় সরকারের নিকট হতে রাজ্য সরকার বা পৌর সংস্থা পায়নি।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) কলকাতার সম্পর্কে না। অন্য শহর সম্পর্কে জানা নেই।

(ঙ) প্রশ্ন ওঠে না।

**বাঁশতলা শ্মশানঘাটের বৈদ্যুতিকরণ**

*২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩২।) **শ্রী অশোক ঘোষ ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হাওড়া বাঁশতলা শ্মশানঘাটটি বৈদ্যুতিকরণের কাজ কবে নাগাদ শুরু হবে আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ**

সঠিক তারিখ বলা সম্ভব নয় তবে শীঘ্রই শুরু হবে।

## কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার লোকসান ও উন্নয়ন পরিকল্পনা

*২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৭।) শ্রী সুব্রত মুখার্জি : পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বর্ষে ৩১শে জানুয়ারি, ১৯৮৮ পর্যন্ত সময়ে কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় লোকসানের পরিমাণ কত;

(খ) উক্ত সময়ে ওয়ার্ল্ড ব্যাঙ্ক হতে দেয় অর্থের মাধ্যমে কটি নতুন বাস নির্মিত হয়ে চালু আছে; এবং

(গ) উক্ত সংস্থার উন্নয়নের জন্য রাজ্য সরকার উক্ত সময়ে কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সঠিক লোকসানের পরিমাণ ১৯৮৭-৮৮ সালের হিসাব, হিসাব-পরীক্ষকের চূড়ান্ত রিপোর্ট না পাওয়া পর্যন্ত বলা সম্ভব নয়। তবে সম্ভাব্য ক্ষতির পরিমাণ আনুমানিক ১৭৫৩.৮৫ লক্ষ টাকা।

(খ) উক্ত সময়ে ওয়ার্ল্ড ব্যাঙ্ক হতে দেয় অর্থের মাধ্যমে কোনও নতুন বাস নির্মিত হয়নি।

(গ) পুরাতন বাসগুলির মেরামতি ও পুনর্নবীকরণ, নতুন বাস কেনার কার্যক্রম অব্যাহত রাখা, চলতি মেরামতির জন্য প্রয়োজনীয় যন্ত্রাংশ ক্রয় বাবদ অর্থের সঙ্কুলান করা, নতুন বাস ডিপো খোলা, পুলিশের সহযোগিতায় কলকাতার বিভিন্ন রুটে আকস্মিকভাবে টিকিট পরীক্ষা করা এবং বিনা টিকিটে ভ্রমণকারী যাত্রীদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা ইত্যাদি নানা ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

## আদিবাসী তথ্য ও কাহিনীচিত্র

*২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২০১।) শ্রী রামপদ মাণ্ডি : তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আদিবাসীদের নিয়ে তথ্য ও কাহিনীচিত্র করার পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কোন্ কোন্ আদিবাসী সম্প্রদায় ঐ পরিকল্পনার অন্তর্ভুক্ত হবে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমান মুহূর্তে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**উত্তরপাড়া কোতরং পুরসভা**

*২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯০।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** গত ২৭-১০-১৯৮৭ তারিখে তারকিত প্রশ্ন নং *৯০ (অনুমোদিত প্রশ্ন নং *২৭৩)-এর উত্তর উল্লেখে স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, উত্তরপাড়া কোতরং পুরসভার সাথে মাখলা ও ভদ্রকালি অঞ্চল দুইটি (হিন্দমোটর ফ্যাক্টরিসহ) অন্তর্ভুক্তির বিষয়টি বর্তমানে কি পর্যায়ে আছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৭১ সালে মাখলা ও ভদ্রকালি অঞ্চল পঞ্চায়েত এলাকা উত্তরপাড়া-কোতরং পুরসভার সহিত সংযুক্ত করিয়া সরকার এক চূড়ান্ত বিজ্ঞপ্তি জারি করেন। কিন্তু ঐ বিজ্ঞপ্তির বিরুদ্ধে পর পর কয়েকটি মামলা দায়ের করা হয়। এবং ঐ মামলা এখনও হাইকোর্টের বিচারাধীন। সেজন্য এ সম্পর্কে সরকারি বিজ্ঞপ্তি এখনও কার্যকর করা সম্ভব হয়নি।

**কলকাতার জেলগুলির জন্য জেল পরিদর্শক/পরিদর্শকমণ্ডলি**

*২৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৯।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতায় অবস্থিত জেলগুলির জন্য জেল পরিদর্শক/পরিদর্শকমণ্ডলি আছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ পরিদর্শক/পরিদর্শকমণ্ডলি হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) এই জেলগুলির জন্য সরকারি পরিদর্শক আছেন এবং পরিদর্শকমণ্ডলি শীঘ্রই গঠন করা হচ্ছে।

**Markets/Hats Destroyed by Fire from 1982 to 1987**

***240.** (Admitted question No. *311.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) the names of the Markets/Hats destroyed by fire under the jurisdiction of the Calcutta Municipal Corporation and/or the Howrah Municipal Corporation between 1982 and 1987;

(b) the estimated loss of property in each case;

(c) whether the incident of fire in each case was accidental or an act of arson engineered by some interested person(s) and/or agency;

(d) whether the concerned Corporation or the Government have drawn plan and programme for the development of the Markets/Hats destroyed by fire;

(e) if so, whether the scheme(s) mentioned in (d) will be executed departmentally or through private developer(s); and

(f) if by private developer—whether such developers have been selected engaged?

**Minister-in-charge of Local Govt. & Urban Development Deptt. :**

(a) (1) Laxmi Katra & Ganesh Katra.

(2) Fancy Market (Gariahat Road)

(3) Bangla Bazar (Metiaburuz)

(4) S. S. Hogg Market.

(5) Fish Market (Howrah)

(6) Nanda Ram Market (Brabourne Road)

(7) Orphanganj Market.

(8) Ultadanga Municipal Market.

(9) New Baithakkhana Market. (Sealdah)

(10) Monglahat Market (Howrah).

(b) The estimated loss of property in terms of money could not be ascertained.

(c) The Specific causes of fires could not be ascertained.

(d) Calcutta Municipal Corporation has drawn up programme for development of S. S. Hogg Market and Ultadanga Municipal Market. Howrah Municipal Corporation has a programme for development of Mongala Hat.

(e) The scheme for S. S. Hogg Market will be executed through developer. The Scheme for Ultadanga Municipal Market will be executed departmentally. The mode of execution of the scheme for Mongla Hat has not yet been finalised.

(f) Yes.

**মহিষাদল ও এগরা শহরে নতুন পৌরসভা গঠন**

*২৪২। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৯।) **শ্রী প্রশান্ত প্রধান :** স্থানীয় শাসন ও নগ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকারের নতুন পৌরসভা গঠনের প্রস্তাবে মেদিনীপু জেলার মহিষাদল এবং এগরা শহর দুটির নাম অন্তর্ভুক্ত করা হয়েছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত প্রস্তাব বাস্তবায়িত হবে বে আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এগরা শহরে একটি পৌরসভা গঠনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিন্তু মহিষাদল শহরের ক্ষেত্রে এরূপ কোনও প্রস্তাব সরকারের নিকট নাই।

(খ) এগরা শহরে পৌরসভা গঠনের প্রস্তাবটি মেদিনীপুর জেলা প্ল্যানিং কোঅর্ডিনেশ কমিটির সম্মতি পাওয়ার অপেক্ষায় রহিয়াছে। সুতরাং সরকারের পক্ষে প্রস্তাবটি বাস্তবায়িত হওয়ার নির্দিষ্ট কোনও সময় বলা সম্ভব নয়।

মহিষাদলের ক্ষেত্রে এ প্রশ্ন ওঠে না।

**বন্যায় ক্ষতিগ্রস্ত চাষের জমির পরিমাণ**

*২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৫।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৮, ১৯৮৪ ও ১৯৮৭ সালের বন্যায় পশ্চিমবাংলায় কত একর চাষযোগ জমির ক্ষতি হয়;

(খ) তন্মধ্যে হুগলি জেলার গোঘাট থানায় কত; এবং

(গ) উক্ত চাষযোগ্য জমিগুলি উদ্ধারের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৭৮ সালে ২০ হাজার একর চাষযোগ্য জমিতে বালি পড়িয়া ক্ষতি হয় ১৯৮৪ ও ১৯৮৭ সালে কোনও জমির ক্ষতি হয় নাই।

(খ) গোঘাট ব্লকে ১৯৭৮ সালে মোট ১ হাজার একর জমিতে বালি পড়িয়া ক্ষতি হয়।

(গ) যেখানে যেখানে বালি সরাইয়া ফেলা সম্ভব ছিল সেখানে বালি সরাইয়া চাষ করিবার ব্যবস্থা লইতে বলা হইয়াছিল এবং যেসকল জমিতে বালির গভীরত বেশি ছিল সেইসব জমিতে উপযুক্ত ফসল, যেমন, কাজুবাদাম প্রভৃতি চাষের পরামর্শ দেওয়া হয়।

**মেদিনীপুর জেলায় বেলদাকে পৌরসভা করার পরিকল্পনা**

*২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫৫৩।) **শ্রী বিভূতিভূষণ দে :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, চলতি আর্থিক বছরে মেদিনীপুর জেলার অন্তর্গত নারায়ণগড় ব্লকের বেলদাকে পৌরসভা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

না।

**Release of the film 'Tamas' under the auspices of the State Government**

***245.** (Admitted question No. *1283.) **Dr. Sudipta Roy** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Information and Cultural Affairs Department be pleased to state whether the State Government has any proposal to release the serialised Television Film 'Tamas' commercially under the auspices of the State Government?

**Minister-in-charge of Information and Cultural Affairs Dept.:**

There is no such proposal at this moment.

**কাঁথিতে ফায়ার ব্রিগেড স্থাপনের প্রস্তাব**

*২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫১০।) **শ্রী সুধীরকুমার গিরি :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭ সালে রাজ্যের কোন কোন স্থানে ফায়ার ব্রিগেড স্থাপন করা হইয়াছে;

(খ) ১৯৮৮-৮৯ আর্থিক বর্ষে রাজ্যের কোন কোন স্থানে অগ্রাধিকারের ভিত্তিতে ফায়ার ব্রিগেড স্থাপনের প্রস্তাব সরকারের আছে;

(গ) কাঁথিতে ফায়ার ব্রিগেড স্থাপনের প্রস্তাব আছে কি না; এবং

(ঘ) থাকিলে, কবে নাগাদ ঐ প্রস্তাব বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কোচবিহার জেলায় মেখলিগঞ্জে একটিমাত্র অগ্নিনির্বাপণ কেন্দ্র স্থাপন করা হয়েছে।

(খ) বাঁকুড়া জেলায় বিষ্ণুপুর, কোচবিহারের মাথাভাঙা এবং মেদিনীপুর জেলায় কোলাঘাটে তিনটি অগ্নি নির্বাপণ কেন্দ্র স্থাপনের প্রস্তাব বিবেচনাধীন আছে।

(গ) হ্যাঁ।

(ঘ) গত ২০শে মার্চ, ১৯৮৮ কাঁথিতে ২ পাম্প বিশিষ্ট একটি অস্থায়ী অগ্নি নির্বাপণ কেন্দ্র স্থাপন করা হয়েছে।

## Progress of the Second Hooghly Bridge

***247.** *(Admitted question No. *81.)* **Shri Rajesh Khaitan :** *Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—*

(a) whether the State Government has taken steps to monitor progress of the Second Hooghly Bridge and to ensure that the bridge is to be completed by 1990; and

(b) if so, —

(i) what steps have been taken by the State Government,

(ii) what is the progress,

(iii) the reasons for slow progress, if any, and

(iv) how much funds has so far been released by the Centre for this project?

**Minister-in-charge of Metropolitan Dev. Deptt. :**

(a) Yes.

(b) (i) The entire project has been divided into three sections for better monitoring of progress and proper financial control. The progress of work in each section is reviewed and monitored weekly/fortnightly in meetings with the representatives of the executing agencies and of the Contractors and the compiled monthly reports are prepared. The compiled monthly/bi-monthly physical and financial progress reports of the ongoing works in each of the sections are sent regularly to the Govt. of India. Apart from this, a High Powered Committee of Directions, set up by the Govt. of India and Chaired by the Secretary, Ministry of Surface Transport, Govt. of India reviews the progress of works every two months.

(ii) The sectionwise physical progress of ongoing works upto January, '88 are as under : -

| | |
|---|---|
| Section I | 89.79% |
| Section II | 64.67% |
| Section III | 68.22% |

(iii) The progress of work on Section-I (Calcutta side Approach) had been slow due to insufficient inpute by the Contractor, M/s. HSCL, a Govt. of India Undertaking,

However, it is hoped that the work of this Section would be completed by 1988 well ahead of completion of main Bridge.

The progress of work on Section II (Howrah side Approach) had suffered due to difficulties and delay in land acquisition needed for the same since it involves eviction and rehabilitation of a large number of people and unsatisfactory performance of some of the Contractors including HSCL who are engaged in the approach work.

The programs in respect of super structure work of the main bridge has been slow due to unsatisfactory performance of the different Central Govt. Undertakings viz. M/s. BBJ Construction Co. Ltd., Jessop & Co. Ltd., Braithwaite & Co. Ltd. and Burn Standard Co. Ltd.

(iv) Rs. 1,49,37,61,000/- (Rupees one-fortynine crores thirty--seven lakhs sixtyone thousand) only has so far been released by Central Govt. for this project.

**দূরদর্শন/আকাশবাণী কর্তৃক সংবাদ প্রচার**

*২৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৩।) **শ্রী সুমন্তকুমার হীরা :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জি এন এল এফের আন্দোলনকে প্রকারান্তরে সহায়তা করতে পারে এমন কোনও সংবাদ সম্প্রতি 'আকাশবাণী কার্শিয়াং' কেন্দ্র থেকে এবং কলিকাতা দূরদর্শন থেকে সম্প্রচারিত হবার ঘটনা রাজ্য সরকারের জানা আছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে রাজ্য সরকার এ সম্পর্কে কোনও প্রতিবাদ কেন্দ্রীয় সরকারের কাছে করেছেন কি; এবং

(গ) প্রতিবাদ করে থাকলে কেন্দ্রীয় সরকার প্রদত্ত ব্যাখ্যা কিরূপ?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) কেন্দ্রীয় সরকার উত্তরে জানিয়েছেন যে তাঁরা বিষয়টি অনুসন্ধান করে দেখবেন।

**Shifting of Presidency and Alipore Jails**

***249.** (Admitted question No. *947.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (Jails) Department be pleased to state—

(a) *whether there is any proposal to shift the Alipore and Presidency Jails;*

(b) if so,—

(i) the details thereof; and

(ii) when the proposal is likely to be implemented?

**Minister-in-charge of Home (Jails) Deptt. :**

(a) Yes.

(b) (i) A decision was taken by the Govt. in 1980 to set up a new jail complex at Eastern Metropolitan By pass, Calcutta near Garia. Presidency Jail, Alipore Central Jail would be shifted to this complex a total area of 238 acres was located for the purpose.

(iii) After land has been acquired.

**পোর ফ্লাশ ল্যাটরিন বাবদ প্রদত্ত অর্থ**

*২৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯২।) **শ্রী সুখেন্দু মাইতি ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি পৌরসভাকে পোর ফ্লাশ ল্যাট্রিন-এর জন্য বর্তমান আর্থিক বর্ষে মোট কত টাকা দেওয়া হয়েছে;

(খ) ঐ বরাদ্দকৃত অর্থ খরচ হয়েছে কিনা; এবং

(গ) ঐ পৌরসভায় অবশিষ্ট খাটা পায়খানাগুলির পরিবর্তে পোর ফ্লাশ ল্যাট্রিন তৈরি করতে আরও কত সময় লাগবে বলে মনে হয়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও টাকা দেওয়া হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার ক্ষয়-ক্ষতির পরিমাণ**

*২৫১। (অনুমোদিত প্রশ্ন নং *২০৭।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৮৫ সালে কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার কেনা ২৯১টি দোতলা বাসের মধ্যে ১৭০টি বাস অকেজো হয়ে গেছে; এবং

(খ) সত্য হলে,—

(১) এত অল্প সময়ের মধ্যে এই বাসগুলি অকেজো হয়ে যাওয়ার কারণ কি,

(২) এর জন্য ক্ষয়-ক্ষতির আনুমানিক পরিমাণ কত, এবং

(৩) এই ক্ষয়-ক্ষতির কতটা অংশ কলকাতা পরিবহন সংস্থা এবং কতটা অংশ বাস নির্মাতা সংস্থা বহন করবে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮৫ সালে ২৯১টি বাস কেনা হয়নি। প্রকৃতপক্ষে ১৯৮১ থেকে ১৯৮৩ সালের মধ্যে বাসগুলি কেনা হয়েছিল। সর্বশেষ পরিসংখ্যান অনুযায়ী ঐ বাসগুলির মধ্যে বর্তমানে ১৮২টি বাস আপাতত বিকল অবস্থায় আছে।

(খ) (১) প্রকৃতপক্ষে বাসগুলি সম্পূর্ণভাবে অকেজো হয়ে যায়নি। সি. এস. টি. সি. কর্তৃপক্ষের দ্বারা তদন্তের পরিপ্রেক্ষিতে বলা যায় যে কোনও একটি বিশেষ কারণে এই বাসগুলি বিকল হয়নি। তবে মূলত কারিগরিক ত্রুটি, যন্ত্রাংশের ত্রুটি, বাসগুলিতে বিশেষভাবে সংযোজিত আমদানিকৃত যন্ত্রাংশের বিকল্প সময়মতো না পাওয়া বাসে অত্যধিক ভিড় এবং কলকাতার রাস্তার দুরাবস্থা ইত্যাদি কারণই বাসগুলি বিকল হওয়ার মুখ্য কারণ।

(২) আনুমানিক ছয় কোটি টাকা।

(৩) বাস বিকল হয়ে থাকার বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে। তবে বাস নির্মাতা সংস্থা মেরামতি বাবদ ইতিমধ্যেই প্রায় ৪৬.১৮ লক্ষ টাকা খরচ করেছে।

বিষয়টি এ. এস. আর. টি. ইউ.-র (অ্যাশোসিয়েশন অফ স্টেট রোড ট্রান্সপোর্ট আন্ডারটেকিং) গোচরে আনা হয়েছে। ঐ সংস্থার নির্দেশ অনুযায়ী বাস নির্মাতা সংস্থা প্রথমপর্বে ৩০টি ইঞ্জিন মেরামত করবে। যদি মেরামতের পর দেখা যায় যে বাসগুলি ত্রুটিহীনভাবে — ১ বছর রাস্তায় চলাচল করছে, তাহলে সি. এস. টি. সি. কর্তৃপক্ষ মেরামতি খরচের অর্দ্ধাংশ বহন করবে। যদি এ ভাবে কাজের দ্বারা সন্তোষজনক ফল পাওয়া যায়, তবে ভবিষ্যতে অন্যান্য বিকল বাসগুলির জন্য অনুরূপ ব্যবস্থা নেওয়া যুক্তিযুক্ত হবে কিনা সি. এস. টি. সি. কর্তৃপক্ষ তা বিচার করে দেখবেন।

**Improvement of bustees in Kharagpur area**

***252.** (Admitted question No. *997.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) the funds allotted to the Kharagpur Municipality for improvement of bustees in its area during the financial year 1985-86;

(b) whether the funds have been utilised;

(c) if so, the dates of such utilisation; and

(d) if not, the reasons thereof?

**Minister-in-charge of Local Govt. & Urban Dev. Deptt. :**

(a) Rs. 30,00,000.00

(b) Funds are in the process of utilisation.

(c) Does not arise.

(d) The municipality took time to finalise the schemes in consultation with the Municipal Engineering Directorate. Procurement of materials, finalisation of tenders etc. are also time-consuming.

**Second Factory for Calcutta Tramways Co.**

***253.** (Admitted question No. *555.) **Shri Kamakhyanandan Das Mohapatra and Shri Surajit Saran Bagchi :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) if it is fact, that the Transport Department agreed to examine the feasibility of building Tram cars in a second factory in Calcutta a few years back, and

(b) if so, what has been the fact of that proposal?

**Minister-in-charge of Transport Deptt. :**

(a) Yes.

(b) Orders were placed with a second Company (Messrs Jessop & Company) for supply of 20 (twenty) cars.

**প্রেসিডেন্সি জেলের বন্দীধারণ ক্ষমতা**

***২৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১৬।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭ সালের ১লা অক্টোবর তারিখে কলিকাতাস্থ প্রেসিডেন্সি জেলের অনুমোদিত বন্দীধারণ ক্ষমতা কত ছিল; এবং

(খ) ঐ তারিখে উক্ত জেলে মোট কতজন বন্দী ছিল?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ২৩৮৫ জন।

(খ) ১৭৪৪ জন।

### কলকাতা শহরে খাটাল উচ্ছেদ

***২৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৮।) **শ্রী [illegible] দে :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা শহরে বর্তমানে খাটালের মোট সংখ্যা কত;

(খ) এর মধ্যে বে-আইনি খাটালের সংখ্যা কত; এবং

(গ) শহর থেকে খাটাল উচ্ছেদের ব্যাপারে কি কি পদক্ষেপ ইতিমধ্যে গ্রহণ করা হয়েছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কলকাতা পৌরসভা এলাকায় বেহালা ও যাদবপুর ভিন্ন প্রায় ১৮০৪ (এক হাজার আটশত চার)টি খাটাল আছে (গত ১৯৮৩ সালের গণনা অনুযায়ী)।

(খ) কলকাতায় অবস্থিত সমস্ত খাটাল-ই বেআইনি ও অবৈধ।

(গ) খাটাল উচ্ছেদের মূল আইন ১৯৫৯ সালের সংশোধিত এবং পরিবর্তিত আকারে ১৯৮৪ সালে রাষ্ট্রপতির অনুমোদন পায়। সংশোধিত আইনকে রূপ দেওয়ার জন্য পশ্চিমবঙ্গ সরকার ১৯৮৫ সালের সেপ্টেম্বর মাসে প্রয়োগবিধি প্রণয়ন করেন। ১৯৮৬ সালের মার্চ মাস হইতে সংশোধিত আইন অনুসারে খাটাল উচ্ছেদ অভিযান শুরু হয়। পরে ১৯৮৮ সালের জানুয়ারি মাসে বাংলা, ইংরাজি, হিন্দি ও উর্দু দৈনিক পত্রিকা মারফত্ বিজ্ঞপ্তি জারি করে পুনরায় খাটাল মালিকদের কলকাতা হইতে খাটাল অপসারণ করার জন্য সতর্ক করা হয়। আনুষ্ঠানিকভাবে এই সব হলেও বাস্তবে খাটাল উচ্ছেদ করা সম্ভব হয়নি। এই ব্যাপারে সরকারের আরও কড়া মনোভাব নেওয়া এবং জনগণের আরও সহযোগিতা দরকার।

### People's Integration Programme

***256.** (Admitted question No. *494.) **Shri Mohan Singh Rai :** Will the Minister-in-charge of the Information and Cultural affairs Department be pleased to state—

(a) whether the State Government has any proposal for people's integration programme through culture and literature amongst the writers, poets and artists of the Hill and Plain areas of West Bengal;

(b) if so,—

(i) the details thereof;

(ii) the steps taken/proposed to be taken so far, to hold such cultural functions?

***Minister-in-charge of Information & Cultural Affairs Deptt. :***

(a) No.

There is no such proposal.

(b) (i) Does not arise.

(ii) At this moment, the situation does not permit to hold such programme.

**Tallah-Auckland Square Water Augmentation Scheme**

***257.** (Admitted question No. *92.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—

(a) whether it is a fact that implementation of C. M. D. A.'s Rs. 6.5 crore Tallah-Auckland Square Water Augmentation Scheme, included in the World Bank's IDA III programme is delayed;

(b) if so,—

(i) the reasons; and

(ii) the steps taken/proposed to be taken to complete it before the stipulated period by December, 1989?

**Minister-in-charge of Metropolitan Dev. Deptt. :**

(a) Yes, there was some delay at the initial stage.

(b) (i) It was due to the delay in getting necessary clearance from the Govt. of India for engagement of Thames Water Authority, London as the Consultant.

(ii) The scheme cannot be completed by December, 1989. According to the present estimate, it may take about $3^1/_2$ years from the date of commencement.

**বাঁকুড়া জেলায় ফায়ার ব্রিগেড স্টেশন**

***২৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৪।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার খাতড়াতে একটি ফায়ার ব্রিগেড স্টেশন স্থাপনের পরিকল্পনা রাজ্য সরকার গ্রহণ করিয়াছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ঐ পরিকল্পনা কবে নাগাদ কার্যকরি হইবে বলিয়া আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**দুঃস্থ শিল্পী-সাহিত্যিকদের আর্থিক সাহায্য প্রদান**

*২৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬১০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার দুঃস্থ শিল্পী-সাহিত্যিকদের আর্থিক সাহায্য দিচ্ছেন কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে বর্তমানে কতজনকে কি পরিমাণ সাহায্য দেওয়া হচ্ছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমান আর্থিক বছরে এ পর্যন্ত মোট ১৫৮ জন শিল্পীকে সর্বমোট ২,০৬,১০০ টাকা (দুই লক্ষ ছয় হাজার একশো টাকা) অনুদান মঞ্জুর করা হয়েছে এবং মোট ৭২ জন লেখক (প্রকাশককে গ্রন্থ প্রকাশের জন্য সর্বমোট ২,৬১,২০০ টাকা (দুই লক্ষ একষট্টি হাজার দুশো) অনুদান মঞ্জুর করা হয়েছে।

**পশ্চিমবঙ্গে কৃষি পেনশন পরিকল্পনা**

*২৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কৃষি পেনশন ব্যবস্থা চালু হওয়ার পর থেকে ১৯৮৮ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত সময়ে পশ্চিমবাংলায় মোট কতজন কৃষককে কৃষি পেনশন প্রদান করা হয়েছে;

(খ) ৬০ বৎসর বয়স্ক সমস্ত কৃষককে কৃষি পেনশনের আওতায় আনার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা; এবং

(গ) থাকলে, কবে নাগাদ সেই পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রাথমিক হিসাবে দেখা গেছে ১৯৮৭-৮৮ সালে ২৬,৯০৮ জনকে পেনশন দেওয়া হয়েছে।

(খ) এই ব্যাপারে রাজ্য সরকার সম্পূর্ণ সজাগ কিন্তু আর্থিক অস্বচ্ছলতা থাকার জন্য বর্তমানে এরূপ কোনও পরিকল্পনা নেওয়া সম্ভব নয়।

(গ) প্রশ্ন ওঠে না।

**কাঁথি পৌরসভায় শ্রমিক ও কর্মীদের সংখ্যা**

*২৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৩।) **শ্রী সুখেন্দু মাইতি :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কাঁথি পৌরসভায় পৌর স্টাফ প্যাটার্ন মাফিক প্রয়োজনীয় সংখ্যক শ্রমিক ও কর্মচারী আছেন কিনা?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

পৌরসভাগুলিতে প্রয়োজনীয় কর্মী সংখ্যা নির্ধারণের কোনও মাপকাঠি বর্তমানে নাই।

**'তমস' ছবির পরিবেশনা-সত্ত্ব ক্রয় পরিকল্পনা**

*২৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৫।) **শ্রী সুমন্তকুমার হীরা :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার দূরদর্শন কর্তৃক প্রযোজিত গোবিন্দ নিহালনী পরিচালিত "তমস" ছবিটির পশ্চিমবঙ্গে পরিবেশনা-সত্ব ক্রয় করার পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ সম্পর্কে ইতিমধ্যে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এই ব্যাপারে 'তমস' ছবিটির পরিচালকের সঙ্গে মৌখিক আলোচনা হয়েছে।

(খ) কিন্তু কোনও সিদ্ধান্ত হয়নি।

## Unstarred Questions

**(to which written answers were laid on the table)**

**Vacant Posts in the rural areas of W.B.H.S.**

55. (Admitted question No. 67.) **Dr. Tarun Adhikary** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) the number of post under the West Bengal Health Services which were vacant in rural, semi urban and urban areas of West Bengal as on 31st December, 1987;

(b) the number of candidates selected for such posts by the Public Service Commission on the basis of the Examinations held in 1987;

(c) the number of such candidates selected by the Public Service Commission who have joined the posts within the stipulated period by 24th February, 1988; and

(d) the steps, if any taken to fill the remaining vacant posts?

**The Minister-in-charge of the Health and Family Welfare :**

(a) The number of posts vacant under West Bengal Health Services in Rural, semi urban and urban areas of West Bengal were 687 (six hundred eighty-seven) as on 31st December, 1987.

(b) A list of such candidates numbering 736 (seven hundred thirty-six) has so far been received from the Public Service Commission, West Bengal.

(c) 272 (two hundred seventy-two) candidates have joined within the stipulated period of 24th February, 1988, out of 398 candidates in favour of whom appointment letters were issued.

(d) Steps are being taken to fill the remaining vacant posts by issuing appointment letters to further candidates in the P.S.C. list.

### বীরশিবপুরে কাগজ শিল্প স্থাপন

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬।) **শ্রী অমর ব্যানার্জি :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরশিবপুর শিল্প কেন্দ্রে কাগজ শিল্প স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি এবং

(খ) থাকলে, এই বিষয়ে কতদূর অগ্রগতি হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### হুগলি জেলায় খুনের সংখ্যা

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২।) **শ্রী অরুণকুমার গোস্বামী :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গত ১৯৮২ সালের ফেব্রুয়ারি মাস হইতে ১৯৮৮ সালের ফেব্রুয়ারি মাসের ১৪ তারিখ পর্যন্ত সময়ে হুগলি জেলার শ্রীরামপুর থানা এলাকায় কতজন ব্যক্তি খুন হইয়াছে:

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** ১০৪ জন।

### পশ্চিমবঙ্গে বন্ধ কারখানা

৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৩১।) **শ্রী যামিনীভূষণ সাহা :** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয়

অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে বন্ধ কলকারখানার সংখ্যা কত;

(খ) কি কি কারণে কারখানাগুলি বন্ধ হয়েছে;

(গ) কতজন শ্রমিক কর্মচারী ইহার ফলে বেকার হয়েছেন; এবং

(ঘ) বর্তমানে সারা ভারতবর্ষে রাজ্যভিত্তিক কলকারখানা বন্ধ এবং তার ফলে বেকারের সংখ্যার কোনও তথ্য থাকলে তাহা কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত ২৯-২-৮৮ তারিখে পশ্চিমবঙ্গে বন্ধ কলকারখানার (স্থায়ীভাবে বন্ধ কলকারখানা ব্যতীত) সংখ্যা হইল ৯৯।

(খ) অর্থনৈতিক সঙ্কট, লীজ-এর মেয়াদ শেষ, মালিকের অসুস্থতা, অংশীদারদের মধ্যে বিবাদ, দুর্ঘটনা, শ্রমিক অশান্তি প্রভৃতি কারণে কারখানাগুলি বন্ধ হইবার অভিযোগ পাওয়া গিয়াছে।

(গ) মোট ১৫,৭৯০ জন শ্রমিক কর্মচারী বেকার হইয়াছেন।

(ঘ) তথ্য জানা নেই।

**ইন্দো-বাংলাদেশ ছাড়পত্র পাওয়া ব্যক্তির সংখ্যা**

৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৩।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (ছাড়পত্র বৈদেশিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৫, ১৯৮৬ ও ১৯৮৭ সালে কতজন ব্যক্তিকে ইন্দো-বাংলাদেশ ছাড়পত্র দেওয়া হয়েছিল?

**স্বরাষ্ট্র (ছাড়পত্র বৈদেশিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| বর্ষ | প্রদত্ত নতুন ইন্দো-বাংলাদেশ ছাড়পত্রের সংখ্যা | নবীকৃত ইন্দো-বাংলাদেশ ছাড়পত্রের সংখ্যা |
|---|---|---|
| ১৯৮৫ | ২১,৬৬৩ | ১১,৭৬৫ |
| ১৯৮৬ | ২৭,১৩০ | ১০,৭৭৭ |
| ১৯৮৭ | ২৩,৮৭৭ | ১০,৬৭৩ |

**কারারক্ষীর সংখ্যা**

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬১।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে বিভিন্ন কারাগারে মোট কতজন কারারক্ষী আছেন;

(খ) তন্মধ্যে কতজন মুসলমান সম্প্রদায়ভুক্ত;

(গ) কতজন নতুন কারারক্ষীকে ১৯৮৬ ও ১৯৮৭ সালে নিয়োগ করা হয়; এবং

(ঘ) তন্মধ্যে কতজন মুসলমান সম্প্রদায়ভুক্ত?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৫৮৩ জন।

(খ) ১০৮ জন।

(গ) ১৯৮৬ সালে ৪ জন, ১৯৮৭ সালে ১৮১ জন।

(ঘ) ১৯৮৬ সালে কোনও মুসলমান কারারক্ষী নিয়োগ করা হয় নাই, ১৯৮৭ সালে ১১ জন।

**কলকারখানা নিরাপত্তা অফিসার**

**৬১**। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫৬।) **শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র** এবং **শ্রী কামাখ্যা ঘোষ ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, এক হাজার বা তার বেশি শ্রমিক কর্মচারী যে কলকারখানায় কাজ করেন সেখানে নিরাপত্তা সংক্রান্ত অফিসার (সেফটি অফিসার) থাকা আইনত বাধ্যতামূলক;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এমন কতগুলি কলকারখানা এই রাজ্যে আছে যেখানে নিরাপত্তা অফিসার নিয়োগ করা হয়নি; এবং

(গ) সেইসব কারখানায় মালিকদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৫৫টি

(গ) ১৯৮৭ সালে ৬টি কারখানার বিরুদ্ধে মামলা রুজু করা হয়েছে। উপযুক্ত ট্রেনিংপ্রাপ্ত অফিসার এইপদে নিয়োগের জন্য যাতে যথেষ্ট সংখ্যায় পাওয়া যায় সে সম্পর্কিত ব্যবস্থাদি পর্যালোচনা করে দেখা হয়েছে।

**হাসপাতালসমূহে স্পেশ্যাল অ্যাটেন্ডেন্টদের নিয়মিতকরণ**

**৬২**। (অনুমোদিত প্রশ্ন নং ৮৭১।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে কলিকাতার হাসপাতালগুলিতে স্পেশ্যাল অ্যাটেন্ডেন্টদের সংখ্যা কত;

(খ) ইহাদের স্থায়ী চাকুরিতে নিয়োগের কোনও পরিকল্পনা আছে কি; এবং

(গ) থাকলে, কবে নাগাদ তাহা কার্যকরী করা হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১,৫৪১ জন।

(খ) হ্যাঁ। স্বাস্থ্য দপ্তরের ১০-৮-১৯৮১ তারিখের এইচ/এম এ/৫৫০২/১এ-১০/৮১ নম্বর স্মারক অনুযায়ী হাসপাতালের খালি ৪র্থ শ্রেণী পদের ১৫ শতাংশ পদে স্পেশ্যাল অ্যাটেন্ডেন্ট নিয়োগ করা হয়।

(গ) স্বাস্থ্য দপ্তরের উপরোক্ত আদেশনামা অনুযায়ী স্পেশ্যাল অ্যাটেন্ডেন্টদের স্থায়ীকরণ পরিকল্পনা কার্যকর করা হইতেছে।

**Proposal for Hindi Academy**

**63.** (Admitted question No. 929.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to set up a Hindi Academy in West Bengal; and

(b) if so, the broad details thereof?

**The Minister-in-charge of the Education (Higher) Department :**

(a) A proposal is engaging the attention of the Government. No decision has been taken.

**Allotment of Funds to Kharagpur Municipality**

**64.** (Admitted question No. 996.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) the funds allotted to the Kharagpur Municipality under various schemes/projects of the State Government each year since 1982-83;

(b) whether utilisation certificates in respect of the funds stated in (a) have been submitted by the Municipality;

(c) the number of such funds which were not utilised by the Municipality till the end of 1987; and

(d) whether the Municipality has given reasonable justification for non-utilisation of funds for all these years?

**The Minister-in-charge of the Local Government and Urban Development Department :**

(a) to (d) A statement showing the required information is laid on

the Library Table.

### নদীয়া জেলার চাকদহ ব্লক বিভাজন

৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭৭।) **শ্রী সুভাষ বসু :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার চাকদহ ব্লক বিভাজন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকিলে, উক্ত নতুন ব্লক অফিসটি কোথায় স্থাপিত হইবে; এবং

(গ) উক্ত বাবদে কত টাকা ব্যয় হইবে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) এ প্রশ্ন ওঠে না।

(গ) এ প্রশ্ন ওঠে না।

### কল্যাণী শহরে স্টেডিয়াম

৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০৮৬।) **শ্রী সুভাষ বসু :** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কল্যাণীতে কোনও "মিনি" স্টেডিয়াম গড়ার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) এ সম্পর্কে প্রাথমিক স্তরে কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আছে।

(খ) বিভিন্ন সংশ্লিষ্ট দপ্তর ও ক্রীড়া সংগঠনের সাথে যোগাযোগ করা হয়েছে।

### Setting up a Industry at Siliguri based on Jute-fibres

**67.** (Admitted question No. 1132.) **Shri Mohan Singh Rai :** Will the Minister-in-charge of Commerce and Industries Department be pleased to state—

(a) whether the State Government has any scheme to set up an industry based on Jute-fibres at Siliguri for the benefit of the Jute Growers of North Bengal;

(b)) if so,—

(i) brief particulars thereof;

(ii) steps proposed to be taken in the matter; and

(iii) when the same is likely to come into operation?

**The Minister-in-charge of the Commerce and Industries Department :**

(a) There is no proposal to set up in the State sector any industrial unit at Siliguri based on Jute-fibre nor has any offer been received from prospective entrepreneurs for the same. However, West Bengal Industrial development Corporation Ltd. is ready to consider extending assistance to any entrepreneur willing to set up a Jute Twine Unit around Siliguri.

(b) Does not arise.

**পশ্চিমবঙ্গের ক্রীড়াবিদ্‌দের পুরস্কার প্রদান**

৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ১১৪৪।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭-৮৭ এই দশ বৎসরে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের কতজন ক্রীড়াবিদ্‌দের সম্মানিত ও পুরস্কার প্রদান করিয়াছেন; এবং

(খ) এর মধ্যে কতজন আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৬ এবং ১৯৮৭ সালের ২২এ ফেব্রুয়ারি ক্রীড়া দিবস উদ্‌যাপন উপলক্ষে মোট ৪১ জন ক্রীড়াবিদ্‌দের ক্রীড়া পর্ষদ কর্তৃক সম্মানিত ও পুরস্কার প্রদান করা হইয়াছে।

(খ) উক্ত পুরস্কার এবং সম্মান প্রদান বিষয়ে ক্রীড়াবিদ্‌দের গুণগত উৎকর্ষ বিচারই একমাত্র মাপকাঠি। এই মাপকাঠিতে আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের কেউ পড়েননি।

**ধান কাটা নিয়ে সংঘর্ষ**

৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬৫।) **শ্রী রামপদ মান্ডি ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৭ সালে ধান কাটার মরশুমে ধান কাটা নিয়ে এই রাজ্যে কতগুলি সংঘর্ষ হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** মোট ১১টি।

**Non-deposit of Provident Fund of the employees of the Great Eastern Hotel**

**70.** (Admitted question No. 1292.) **Shri Prabuddha Laha :** Will

the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) if it is a fact that the management of Great Eastern Hotel has defaulted in depositing the Provident Fund dues, during the last three years;

(b) if so,—

(i) the extent of arrears of Provident Fund and the interest thereon as on 1st January, 1988,

(ii) the reasons for such default, and

(iii) what steps have been taken/proposed to be taken to deposit Provident Fund regularly?

**The Minister-in-charge of the Tourism Department :**

(a) No.

(b)) (i), (ii), (iii)—Do not arise.

**Pay Committee for the employees of the Great Eastern Hotel**

**71.** (Admitted question No. 1416.) **Shri Apurbalal Majumder :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) whether the State Government has received the report of the Committee which was set up by the Government on the revision of scales of Pay and Allowances for the employees working in the Great Eastern Hotel; and

(b) If so,—

(i) the names of the members of the Committee,

(ii) the date on which the Committee was set up,

(iii) when the recommendations of this Committee were received by the State Government,

(iv) what were the recommendations of this Committee, and

(v) what steps have, so far been taken to implement the recommendations of this Committee?

**The Minister-in-charge of the Tourism Department :**

(a) After the nationalisation of the Great Eastern Hotel in July, 1980 no Committee has been set up till date.

(b) Do not arise.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The First is from Dr. Manas Bhunia on the subject of scarcity of drinking water in villages of different districts of West Bengal and the second is from Shri A. K. M. Hassan Uzzaman on the subject of non-implementation of 15-point programme in respect of the welfare of minorities.

The Members will get opportunities to raise these matters when discussions will be held on the relevant grants. Moreover, members may attract the attention of the Ministers concerned through Calling Attention, Question, mention etc.

I, Therefore, withhold my consent to the motions. The members may, however, read out the texts of the motions as amended.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ -

পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় বিশেষ করে মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া জেলায় গ্রামে গ্রামে পানীয় জলের জন্য হাহাকার উঠেছে। গ্রামপঞ্চায়েতগুলির মাধ্যমে সাধারণত বর্ষকালে প্রথম লেয়ারে পানীয় জলের নলকূপগুলি বসানোর জন্য একটুখানি অনাবৃষ্টি হলেই এবং গ্রীষ্মকালে প্রায় শতকরা ৭০ ভাগ নলকূপ অকেজো হয়ে পড়ছে। ত্বরান্বিত গ্রামীণ জলসরবরাহ প্রকল্পের কাজ সঠিকভাবে না হওয়ায় পানীয় জলের হাহাকার আরও বেশি করে দেখা দিয়েছে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ -

রাজ্য সরকারের দপ্তর ও অফিস সমূহে সংখ্যালঘুদের কল্যাণ সম্পর্কিত প্রধানমন্ত্রীর পনের দফা প্রস্তাব কার্যকর না হওয়ায় পশ্চিমবঙ্গে সংখ্যালঘু সম্প্রদায় হতাশ এবং বিক্ষুব্ধ হইয়া পড়িয়াছেন।

## Calling Attetion to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received five notices of Calling Attention, namely : (vi) Alleged fire in the Burdwan Central Medical Store by Shri Shish Mohammed, Shri Lakshman Seth, Dr. Manas Bhunia and Shri Saugata Roy; (ii) Alleged police firing at Begdia near Santipur by Shri Satya Bhattacharya; (iii) Alleged death of a person in the confrontation with the police at Bagdia under Santipur P.S., by Shri Madhabendu Mohanta, (iv) Alleged indifference of State Govt. regarding the anti-drug

*programme by Shri A. K. M. Hassan Uzzaman and (v) reported resignation of the Chairman from West Bengal Fisheries Development Corporation by Dr. Sudipta Roy.*

I have selected the notice of Shri Shish Mohammad, Shri Lakshman Chandra Seth, Dr. Manas Bhunia and Shri Saugata Roy on the subject of alleged fire in the Burdwan Central Medical Store.

The Minister-in-charge will please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On the 8th April, 1988.

**Mr. Speaker :** Mr. Mukherjee, what is your submission?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি সি. এম. ডি. এ. দপ্তরের কিছু দুর্নীতি এবং ইরেগুলারিটিজ-এর উপর আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা চাই এবং আশা করব যে, এই দুর্নীতির ভাঙার জন্য মন্ত্রী মহোদয় বিশেষ পদক্ষেপ গ্রহণ করবেন। এখানে সবটা ডিটেলস্ বলা সম্ভব নয়, কিন্তু একটার পর একটা করে, ২ কোটি ৪ কোটি টাকা করে সব মিলিয়ে ইরেগুলারিটিজ এবং কোরাপশনের পরিমাণ মোর দ্যান রুপিজ ৫০ ক্রোরস হবে। এই সমস্ত দুর্নীতি, ইরেগুলারিটিজ এবং ইনজাস্টিজের সঙ্গে যুক্ত আমার কাছে এই কাগজ থেকে পড়লে বুঝতে পারবেন যে, এটা কমানোর ব্যাপারে কতখানি ভাবছেন এবং আপনার দপ্তর কিভাবে আপনি চালাচ্ছেন। আপনি একসঙ্গে এতগুলো দপ্তরের দায়িত্ব গ্রহণ করেছেন যারফলে কোনও দপ্তরকেই সামাল দিতে পারছেন না। আপনি সামাল দিতে পারছেন না কর্পোরেশনকে, একসঙ্গে অনেকগুলো দপ্তরের দায়িত্ব আপনাকে দেবার ফলে। আমি এখানে শুধু হেডগুলো বলছি, কি করে এবং কিভাবে আপনি সর্বনাশ করেছেন দেখুন। স্যার, আপনি প্রথমে দেখুন, ১৯৭৮ সালে এটা হয়েছিল—কনস্ট্রাকশন অব শিয়ালদহ কমার্সিয়াল কমপ্লেক্স।

১৯৭৮ সালে যেটা ৯৭ লক্ষ টাকা তার স্যাংশন হয়েছে লোয়েস্ট টেন্ডারের ভিত্তিতে। কোনও অদৃশ্য কারণে বিভিন্ন এজেন্সিগুলি কন্টিনিউয়াসলি তারা কাউন্টার আদায় করে যাচ্ছে এবং এইভাবে ১ কোটি ৫০ লক্ষ টাকায় দাঁড়িয়েছে। এটা হচ্ছে ১৯৮৫ সালের এবং ১৯৮৮ সালে আরও ৬০ পারসেন্ট এক্সট্রা বেড়েছে তাতে দাঁড়ায় আরও ১ কোটি টাকা। কোনও অদৃশ্য কারণে এই জিনিস ঘটল বুঝতে পারলাম না। আমি দায়িত্ব নিয়ে বলছি আপনাদের দলেরই সমর্থক সরাসরি যুক্ত থেকে লোয়েস্ট টেন্ডার ডাকে আপনাদের পিরিয়ডের মধ্যে। একই জিনিস ৩ বার ৪ বার লোয়েস্ট টেন্ডার ডেকে অর্থাৎ — ১ কোটি, ২ কোটি বাড়িয়ে শেষে ৩ কোটিতে দাঁড়িয়েছে। আমি শুধু রেটগুলি বলছি ডিটেলস বলছি না। এরপরে শিয়ালদহ ফ্লাইওভারটি করতে যে এজেন্সিকে দেওয়া হল সি. সি. ইউ. ডি. তারা আজ পর্যন্ত ফাইনাল বিল পেশ করেননি। বার বার পেশ করার জন্যে বলা হয়েছে এবং রিপিটেডলি ম্যানুপুলেট করা হচ্ছে। এইভাবে জানা সত্ত্বেও আজকে পেমেন্ট করা হয়নি এবং ম্যানুপুলেট হচ্ছে। সেগুলি সম্বন্ধে ব্যবস্থা নেওয়ার জন্যে এবং অনুসন্ধান করার জন্যে আপনার কাছে অনুরোধ করছি। ফাইনাল বিল পর্যন্ত পেশ হল না। এরপরে আমি বৈষ্ণবঘাটার পাটুলিতে

টাউনশিপ নিয়ে বলব, এটি সি. এম. ডি. এ. তত্ত্বাবধানে তৈরি। সেখানকার পাইপলাইন ওয়াটার কানেকশনের ব্যাপারে ডেপুটি ডিরেক্টর নাম করলে থাকবে না মিঃ বোস চুরির দায়ে অ্যারেস্ট হয়েছিলেন। একজিকিউটিভ ইঞ্জিনিয়ার মিঃ পুরকায়স্থ, একজিকিউটিভ ইঞ্জিনিয়ার সাসপেন্ড হয়েছিলেন কিন্তু আজ পর্যন্ত পাবলিক ইন্টারেস্টে তাদের বিরুদ্ধে ফাইনাল কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। তাদের যে সমস্ত কারণে চুরির দায়ে গ্রেপ্তার করা হয়েছিল তার কোনও ব্যবস্থা নেওয়া হয়নি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমিই তাদের অ্যারেস্ট করেছিলাম।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি সেকথা উল্লেখও করেছি। কিন্তু আপনার ডিপার্টমেন্টে এত চুরি বেড়ে গেছে যারজন্য আপনাকে অ্যারেস্ট করতে হয়েছে। যাদের আপনি সাসপেন্ড করেছেন তারাও অ্যারেস্ট হওয়ার যোগ্য কিন্তু যেহেতু আপনাদের সমর্থক লোক বলে অ্যারেস্ট হওয়ার উপযুক্ত হয়েও সাসপেন্ড করে রেখে দিয়েছেন। দ্যাট ইজ আনফরচুনেট তারপরে ৪ নং মেন্টেনেন্সে অফ প্ল্যান্টেশন এবং গার্ডেনিং উন্নয়ন ভবন—সেখানে দেখুন আপনি যদি অনুসন্ধান করেন তাহলে দেখবেন সেখানে একটাও প্ল্যানটেশন হয়নি, খালি ক্যালকাটা কর্পোরেশনের গাছগুলি তুলে নিয়ে গিয়ে সেখানে লাগানো হচ্ছে আর বিল করা হচ্ছে ২ লক্ষ ১০ হাজার টাকার। সপ্তাহের মধ্যে প্রচুর গাছ চুরি করে নিয়ে এসেছে ক্যালকাটা কর্পোরেশন এর একটা এনকোয়ারি করবেন। এরপর অ্যাপ্রোচ রোড টু গল্ফগ্রীণ এখানে ৬ কোটি থেকে ৭ কোটি টাকার জমি সি. এম. ডি. এ.র অফিসাররা জবরদখল করে রেখে দিয়েছেন। আজকে বস্তি এলাকা এইরকম জবরদখল থাকলে তো আপনারা বুলডোজার দিয়ে ভেঙে দেবেন কিন্তু এক্ষেত্রে বছরের পর বছর ওই দপ্তরের অফিসাররা ৬ কোটি ৭ কোটি টাকার জমি জবরদখল করে রেখে দিয়েছেন। আপনার দপ্তর থেকে অন্তত একটা তদন্ত করুন। আমি শুধু হেডগুলি বলছি, আপনাকে কাগজগুলি দিচ্ছি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী দেখে নেবেন। গভর্নমেন্ট অফিসে যে চুরি এবং ইরেগুলারিটিস ক্রমশই বাড়ছে তার প্রমাণ সি. এম. ডি. এ. ব্রিজ ওভার টালীনালা করুণাময়ীতে সেখানে আজ পর্যন্ত বিভিন্নভাবে স্টোন, সিমেন্ট, রড চুরি হচ্ছে। কিন্তু তার কোনও ডায়রি প্রোজেক্ট এখনও হয়নি। এই প্রোজেক্টটা হাতে নেওয়া হয়েছে তারজন্য ৩৬ লক্ষ টাকা স্যাংশন পর্যন্ত হয়ে গেল। সেই প্রোজেক্টটির জন্য ৩ বার যে সমস্ত জিনিস কেনা হল যথা সিমেন্ট, রড প্রভৃতি সেগুলো ৩ বার চুরি হয়ে গেল কিন্তু কোনও এনকোয়ারি হল না। রিপোর্টও সাবমিট করেননি, ৩ বার চুরি হয়ে গেল ৩৬ লক্ষ টাকার জিনিস, থ্রি টাইমস্ কিন্তু তারজন্য কোনও দৃষ্টি আকর্ষণ পর্যন্ত হয়নি।

[2-20—2-30 P.M.]

সাত নম্বর হচ্ছে ইস্টার্ন বাইপাস আজ পর্যন্ত যে গতিতে করবার কথা ছিল, যেহেতু ইস্টার্ন বাইপাসের পোর্সনটা ওনার নিজের অংশে পড়ে এবং সেটা ওনার হস্তগত হওয়ার ফলে ইস্টার্ন বাইপাসটা এখন পর্যন্ত কমপ্লিট হচ্ছে না এবং যে জায়গাগুলির জন্য লটারি হওয়ার কথা ছিল সেইগুলি লটারি হচ্ছে না। কোন সালে লটারির কথা ঘোষণা করা হয়েছে, আজ থেকে প্রায় ৮/১০ বছর আগে। মেজর হেড কোরাপশন-এ আপনার ১৭ কোটি টাকা

সি. ইউ. ডি. পি. থ্রীতে আজ পর্যন্ত রিটার্ন হয়নি। আনইউটিলাইসড্‌ অবস্থায় পড়ে আছে। এইগুলি সব নোট করে নেবেন। এর পরে বলছি অ্যাডমিনিস্ট্রেশনের ফন্টের জন্য লুট হয়ে যাচ্ছে, কাজ হচ্ছে না। যেখানে সি. এম. ডি.র একজন ডাইরেক্টর ছিল সেখানে ৪ জন ডাইরেক্টর, যেখানে ৪ জন ডাইরেক্টর ছিল সেখানে আরও দুইজন বাড়তি এসেছে। এই অফিসের জন্য যে দুইজন মিনিস্টার আছেন তারা অন্য দপ্তরের সঙ্গে যুক্ত থাকার ফলে অফিসাররা লুঠ করছেন, না সেখানে ইমপ্লিমেন্ট হচ্ছে, সেখানে শুধু কোরাপশন হচ্ছে। উনি তো মাঝে মাঝে যেতে পারেন। সি. এম. ডি. এ.তে দুর্নীতির একাট আখড়া হয়ে গেছে। ওখানে যারা এই ধরনের ট্রেড ইউনিয়ন করেন তাদের কাছ থেকেই শুনে নেবেন ওখানে কি অবস্থা। মোর দ্যান ৫০ ক্রোরস অফ রুপিস—এই পরিমাণ দুর্নীতি ওখানে রয়েছে। আমি এই ব্যাপারে ওনাকে এই কাগজগুলি দেব, উনি পারলে ব্যবস্থা নেবেন। এই ব্যাপারে উনি ব্যবস্থা গ্রহণ করবেন এবং পারলে মিনিস্টার এটার জন্য উপযুক্ত ব্যবস্থা নেবেন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এবং রাজ্য সরকার যাতে বিষয়টি নিয়ে কেন্দ্রীয় সরকারের সাথে কথা বলে সেইজন্য অনুরোধ করছি। আপনি জানেন সার্কুলার রেলের ব্যাপারে কলকাতায় যে তিনটি প্রস্তাব এসেছে তার মধ্যে একটা বেলেঘাটা, টাংরা এবং পার্ক সার্কাস। এই ব্যাপারে তারা অনুমোদন করলেও এবং সাধারণ প্রতিনিধিদের সাথে কথা বললেও এখন পর্যন্ত তারা কোনও উদ্যোগ দেখাননি। যেহেতু রেল দপ্তর এটার অনুমোদন করেছেন এবং প্রস্তাব করেছেন, সেইজন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যাতে রেল দপ্তরকে বলেন এবং অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করেন।

**মিঃ স্পিকার ঃ** কি বললেন বুঝতে পারলাম না।

(এ. ভয়েস ঃ স্যার, দুইবার মেনশন হচ্ছে)

**Mr. Speaker :** He has given notice to the Hon'ble Member to raise the issue. I am allowing him to raise the issue.

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের এবং সভার পক্ষে লজ্জাজনক বিষয়ের আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের বিধানসভার একজন মাননীয় সদস্য দেওকিনন্দন পোদ্দার তিনি বিষয়টির সঙ্গে যুক্ত ছিলেন এবং এরজন্য আমি ওনাকে আগেই নোটিশ দিয়েছি বিষয়টি আলোচনা করব বলে। গত ২৭ তারিখে আজকাল পত্রিকার প্রথম পৃষ্ঠায় একটি সংবাদ প্রকাশিত হয়েছে যে ১৫৩ নম্বর মুক্তারাম বাবু স্ট্রিটে সতী মন্দির বাঁচাও কমিটি বসন্ত মহোৎসব পালন করে। এবং বসন্ত মহোৎসব পালন করার নামে সতী প্রথার পক্ষে তারা প্রচার করে এবং যে প্যান্ডেল ছিল সেখানে তার চিত্রটি ছিল সেখানে সতী বসে জ্বলছে। এবং সেখানে সবচেয়ে দুঃখজনক ঘটনা হল যে, আমাদের মাননীয় কলিগ দেওকিনন্দন পোদ্দার সেই বসন্তোৎসবে উপস্থিত থাকেন এবং বক্তৃতা দেন। এই অবস্থার পক্ষে এই প্রথম আমরা লজ্জিত যে দেওকিনন্দন পোদ্দারের মতো একজন মানুষের সাথে আমাদের একই ছাদের নিচে বসতে হয়। একবিংশ শতাব্দীতে দেশকে এগিয়ে নিয়ে যাওয়া হচ্ছে আর সেখানে উনি সতীর পক্ষে দাঁড়িয়ে তিনি নিজের প্রচার করছেন। এবং এই ব্যাপারে খবরের কাগজে

*ছবিও ছাপানো হয়েছে। এবং সেই মহোৎসবে দেওকিনন্দন পোদ্দার নিজে উপস্থিত ছিলেন। সেই ছবি ছাপান হয়েছে, এই রকম একজন সদস্যের জন্য আমাদের লজ্জা হওয়া উচিত।* স্যার, এর সঙ্গে আমি লক্ষ্য করছি যে কেন্দ্রীয় সরকার তারা নির্দেশ দিয়েছেন যাতে সতী ব্যবস্থা চালু না হয়, উঠে যায়। আপনি আজকে সমস্ত মানুষের কাছে উপহাসের পাত্র হিসাবে যুক্ত হয়েছেন। এতে আমি বিস্মিত নই, কারণ গোটা কংগ্রেস দল দাঁড়িয়ে আছে রাজীব গান্ধীর সঙ্গে সতী হবে বলে। কাজেই আপনারা এই কাজ করতে পারেন। কিন্তু আপনার জন্য আমরা লজ্জিত হচ্ছি।

**শ্রী দেওকিনন্দন পোদ্দার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মানবেন্দ্র মুখার্জি আমার বিরুদ্ধে হাউসের মধ্যে যে অভিযোগ তুলেছেন সে সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমরা সবাই ধর্মে বিশ্বাস করি। কিন্তু ওঁনার কথা শুনে মনে হল উনি কমিউনিস্ট হয়ে সতী ধর্মে বিশ্বাস করেন না। সতী মানে দুর্গা, সতী মানে সীতা। রাম যখন সীতাকে লঙ্কা থেকে নিয়ে এলেন তখন তাঁকে অগ্নির মধ্যে বসে সতিত্ব প্রমাণ করতে বললেন। সীতা অগ্নির মধ্যে প্রবেশ করে প্রমাণ করবেন যে তিনি সতী। সেই সতী পূজা যদি না হয় তাহলে ধর্ম থাকবে না। সেজন্য মাননীয় সদস্য যা বলছেন অন্যায় কথা বলেছেন। অমৃতবাজার পত্রিকার তুষারকান্তি ঘোষ ঐ সভায় উপস্থিত ছিলেন। তুষারবাবু বললেন সতী পূজা মানে দুর্গার পূজা, সীতার পূজা, সুতরাং সতী পূজা করা অন্যায় নয়। যেদিন রাম জন্ম নিয়েছিলেন সেদিন এই সতী পূজা হয়। রাম নবমীর দিনে মুক্তারাম বাবু স্ট্রিটে সতী পূজা করা হয়। সেদিন তুষারবাবু, বাঙালি প্রবীণ নেতা, অমৃতবাজার পত্রিকার সম্পাদক, তিনি সেখানে এসেছিলেন এবং ব্যাখ্যা করলেন যে সতী মানে সীতা, দুর্গা। খুব দুঃখের কথা যে কমিউনিস্টরা বিশ্বাস করেন না ধর্মে, মানবেন্দ্রবাবু বিশ্বাস করেন না ধর্মে, তাই এই রকম কথা উচ্চারণ করলেন হাউসে। এই হচ্ছে আমার বক্তব্য।

(তুমুল হট্টগোল)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ওনার সতী কোন সতী আমরা একটু ভাল করে শুনি।

**শ্রী সৌগত রায় ঃ** উনি তো এক্সপ্লানেশন দিলেন, আবার কেন প্রশ্ন করছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমরা জানতে চাই ওনার সতী কোন সতী?

**মিঃ স্পিকার ঃ** আমার নিজের নিজস্ব যেমন একটা বিশ্বাস আছে, তেমনি ওনার একটা বিশ্বাস আছে, সেজন্য উনি এইসব করেছেন। সেটা আপনার সঙ্গে নাও মিলতে পারে, I may not agree to the belief of the member.

অতএব গণতান্ত্রিক পদ্ধতিতে কার কি করার আছে leave it to the belief of the people. Now it is the mention hour. I call upon Shri A. K. M. Hassan Uzzaman.

[2-30—2-40 P.M.]

## MENTION CASES

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, উত্তর ২৪ পরগনার

হাবড়া থানার অন্তর্গত মহিষামসনন্দপুর মৌজায় জে. এল. নং ১৩২, দাগ নং ১০৮৯, খতিয়ান নং ১/১ (পুরাতন)এ প্রায় ৩ একর জায়গা কবরস্থান হিসাবে রেকর্ডভুক্ত হওয়া সত্ত্বেও উক্ত কবরস্থানের উপর স্থানীয় বিবেক সংঘ নামক একটি ক্লাব জয়ন্ত বসু, শ্যামসুন্দর পাল, অসীম দেবনাথ, উজ্জ্বল দাস, দেবনারায়ণ দে, রতন দে, শিবপদ দে প্রমুখের নেতৃত্বে গত ২৯-২-৮৮ তারিখ রাত্রি হইতে জোরপূর্বক ঘর তৈরি করতে আরম্ভ করে। এ ব্যাপারে স্থানীয় গ্রাম পঞ্চায়েত সদস্য আব্দুল গনি এবং অন্যান্যরা হাবড়া থানায় ডায়রি করেন। কিন্তু ৪-৩-৮৮ তারিখে রূপবান বিবি মারা যাওয়ায় তাঁর লাশ দাফন করতে গেলে অম্বর দেবনাথ এবং অন্যান্যরা বাধা দেয়। অবশেষে পুলিশ এলে মৃতদেহ দাফন করা হয়। গত ২৭-৩-৮৮ তারিখে জোর করে ঐ ক্লাব ঘর তৈরি সম্পূর্ণ হয়। এই ঘটনায় সত্যানীয় মুসলমানরা ক্ষুব্ধ এবং সাম্প্রদায়িক উত্তেজনার সৃষ্টি হয়েছে। আমি এই ঘটনার তদন্ত দাবি করছি। মাননীয় স্পিকার মহোদয়, আমি অনুরোধ করব আপনি আমার এই মেনশনটি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে পাঠান তদন্ত করার জন্য এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ফরাক্কা থেকে গঙ্গা সূতী থানার উপর দিয়ে প্রবাহিত হয়ে বঙ্গোপসাগরে পড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন প্রায় ভারতবর্ষ স্বাধীন হবার পর থেকে সামসোরগঞ্জ এবং সূতী এই এলাকার ১২/১৪টি মৌজা নদী গর্ভে চলে গেছে। ফলে নদীজলে জমিগুলি সব সময়ই ভরে থাকে। সেটেলমেন্ট হয়নি। বড় লোকেরও জমি আছে। পুরো ভেস্টেড জমি। কিন্তু গরিব মানুষ, প্রান্তিক, ক্ষুদ্র, চাষীদের জমির সেটেলমেন্ট না হবার জন্য ঐ জমিগুলিও ভেস্টেড হয়ে গেছে। ঐ ভেস্টেড জমিগুলি কিভাবে গরিবদের দেওয়া যায় সেদিকে দৃষ্টি দিতে হবে। সত্যিকারে দু'তিন বিঘা যাদের সম্পত্তি আছে তাদের নামেই যাতে হয় সেই ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ করছি। এই মৌজাগুলি হল, নুরপুর, নারায়ণপুর, পাঁকা, পুড়াপাড়া, চকপুড়াপাড়া, মহিপাড়া, রঘুনাথপুর, লক্ষ্মীনারায়ণপুর, রাইনাপুর, শ্যামপুর, চকমেঘয়ান,, পারশিবপুর নোহরপুর।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার কয়লা খনি অঞ্চলের একটি গুরুত্বপূর্ণ সমস্যার কথা তুলে ধরতে চাই। স্যার, আপনি জানেন যে, কেন্দ্রীয় শিল্প নিরাপত্তাবাহিনী কয়লা খনি অঞ্চলে শ্রমিক কর্মচারিদের উপর বেশ কিছুদিন ধরে নির্যাতন চালাচ্ছে। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী দিল্লিতে কেন্দ্রীয় দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর সঙ্গে কথাবার্তাও বলেছেন। কিন্তু গত ১৬ মার্চ সি. আই. এস. এবং খনি শ্রমিক এবং স্থানীয় গ্রামবাসীদের উপর নির্বিচারে গুলি চালিয়েছে এবং তাতে একজন পথচারি আহত হয়। স্যার, আপনি জানেন যে, কয়লা খনি দপ্তর থেকে মাঝে মাঝেই পশ্চিমবঙ্গ সরকারের বিরুদ্ধে উদ্দেশ্য প্রণোদিতভাবে এই কথা বলা হয়েছে, যে সেস রাজ্য সরকার আদায় করছেন তা নাকি কয়লা শ্রমিকদের উন্নতির জন্য ব্যবস্থা গ্রহণ করেছেন। ঐ সমস্ত এলাকায় যারা জমি হারাচ্ছেন তাদের জন্য রাজ্য সরকার ব্যবস্থা করছেন। সি. আই. এস. এফ. এর এই ভূমিকা সম্বন্ধে উপযুক্ত ব্যবস্থা নেবার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন যে কলকাতা শহরে

veys and Statistics" during the current year.

**DEMAND No. 86**

**Major Head : 5465—Investments in General Financial and Trading Institutions**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 70,25,000 be granted for expenditure under Demand No. 86, Major Head : "5465—Investments in General Financial and Trading Institutions" during the current year.

**DEMAND No. 87**

**Major Head : 3475—Other General Economic Services**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 17,23,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "3475—Other General Economic Services" during the current year.

**DEMAND No. 88**

**Major Heads : 2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) and 2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyed Botanic Garden, Darjeeling)**

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 8,49,000 be granted for expenditure under Demand No. 88, Major Heads : "2215—Water Supply and Sanitation (Prevention and Air and Water Pollution) and 2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyed Botanic Garden, Darjeeling)" during the current year.

**DEMAND No. 91**

**Major Head : 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your kind permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,23,75,000 be granted for expenditure under Demand No. 91, Major Head : "6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings)" during the current year.

**DEMAND No. 93**

**Major Heads : 4859—Capital outlay on Tele Communication**

**and Electronics Industries and 6859—Loans for Tele Communication and Electronics Industries**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that sum of Rs. 34,50,000 be granted for expenditure under Demand No. 93, Major Head : "4859—Capital Outlay on Tele Communication and Electronics Industries and 6859—Loans for Tele Communication and Electronics Industries" during the current year.

**DEMAND No. 94**

**Major Heads : 4860—Capital outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 64,80,000 be granted for expenditure under Demand No. 94, Major Heads : "4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)" during the current year.

**DEMAND No. 95**

**Major Head : 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,65,01,000 be granted for expenditure under Demand No. 95, Major Head : "6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)" during the current year.

**DEMAND No. 98**

**Major Head : 7610—Loans to Government Servants etc.**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,50,00,000 be granted for expenditure under Demand No. 98, Major Head : "7610—Loans to Government Servants, etc." during the current year.

[4-05–4-15 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রতিটি দপ্তরের সাপ্লিমেন্টারি গ্রান্ট, আবার

*নতুন করে টাকা দেওয়ার যে বরাদ্দ পেশ করা হল আমি এতক্ষণ খুব ধৈর্য ধরে তা* শুনছিলাম। আমরা বললেই বলবেন, বিরোধিতা করছি। কিন্তু এই কথা আমরা প্রত্যেকবার বলছি এবং প্রত্যেকবারই বলব। দুটো বই মন্ত্রীর সামনে, আপনাদের সামনে রাখা যায়, একটি ১৯৮৬/৮৭ সালের, আর একটি ১৯৮৭/৮৮ সালের। মন্ত্রীর কাছে আর একটি বই যদি থাকে তাহলে তাতেও এই ধরনের একই বই আমাদের টেবিলে আসবে এবং প্রত্যেকটি ডিপার্টমেন্টের এই ধরনের সাপ্লিমেন্টারি বাজেট আসবে। শুধুমাত্র রাজনৈতিক কারণে মূল বাজেটকে জিরো বাজেট করার চেষ্টা করা হবে। আমরা এই মূল ভাঁওতাটার বার বার প্রতিবাদ করেছি। আমরা এই কথা বলি না যে, বাজেটে কোনও কাজে একটি পয়সাও সরকার মানুষের জন্য ব্যয় করছেন না। আমরা এই কথা বলি না—যেমন আমাদের অনেক বক্তাই বলেছেন ভূমি সংস্কারের ব্যাপারে, আমিও এই কথা বলছি ভূমি সংস্কার ওদের একার কন্ট্রিবিউশন নয়।

এবং আপনাকে অসত্য কথা বলতে হচ্ছে। জবাবি ভাষণে আপনি অসত্য কথা বলে গেলেন। আপনি বলবেন, কয়লার ব্যাপারে ৫ জনের পেছনে ৫ না ১০ পয়সা মাসে পড়বে। তার মানে কিছুই নয়। আপনি হিসাব করে দেখিয়ে দিন তো.....

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি এক মিনিট, আপনি একটু বসুন, আমি বলতে ভুলে গিয়েছিলাম। All the Cut Motion are in order and taken as moved. Now. Mr. Subrata Mukherjee. Continue.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমিও আমাদের কাট মোশনগুলি সমর্থন করেই বলছি। আপনি বলেছেন, কয়লার উপর যে সেস বসাচ্ছেন সেটা নাকি কোনও ব্যাপার নয়। ৫০ কোটি টাকা আপনি এর থেকে তুলবেন। আমি সেদিন হাসির ছলে বা পরিহাসের ছলে বলেছিলাম, আপনি কোনও গুরুত্ব দেননি, আমি সেদিন বলেছিলাম, কেন এইভাবে মিলিয়ে দেবার চেষ্টা? এ যে সরস্বতী পূজার হিসাব মিলিয়ে দেবার ব্যাপারের মতন। ৬৪০ টাকা মিলছে না অতএব ঢাকীর পিছনে আর বিবিধ লিখে মিলিয়ে দাও। এই প্রবণতা আমাদের পক্ষে ভয়ঙ্কর ক্ষতিকারক হচ্ছে। আপনি তো অনেক বইপত্র ঘাঁটেন, আপনাকে আমি অনুরোধ করছি, ১৯৬৪-৬৫ সালে এই সাপ্লিমেন্টারি বাজেটের উপর জ্যোতিবাবুর ভাষণগুলি একটু পড়ে দেখুন, দেখবেন, জ্যোতিবাবু সেদিন এই সাপ্লিমেন্টারি বাজেটের তীব্র বিরোধিতা করেছিলেন। স্যার, সেদিন তিনি বিরোধিতা করেছিলেন আজকে আবার তারই আমলে সাপ্লিমেন্টারি বাজেট এসেছে। তা ছাড়া জ্যোতিবাবু যখন এর আগে ২/১ বার মন্ত্রী ছিলেন তখন তিনি আবার সারপ্লাস বাজেট দেখিয়ে দিয়েছিলেন। এ যেন একটা গামছা ছোট করে পরে আমার অনেক কাপড় বেঁচে গিয়েছে—সেই রকমের ব্যাপার। আপনি আবার আজকে ব্যালেন্স বাজেট দেখিয়েছেন। এটা হতে পারে না—থিয়োরেটিক্যালি, প্র্যাকটিক্যালি এটা হতে পারে না। থিয়োরেটিক্যালি যে হতে পারে না সেটা আগেই আমরা বলেছি আর প্রাকটিক্যালিও যে এটা হতে পারে না তাও আজকে প্রমাণিত হয়ে গিয়েছে। আপনি মনিটারিং করতে পেরেছেন কোনও দপ্তর?

আজকে সাপলিমেন্টারি বাজেট নিয়ে এসেছেন অথচ মৎস্য দপ্তরের মতন সামান্য দপ্তর

তাকে পর্যন্ত মনিটারিং করতে পারেননি। একই পার্টির মৎস্যমন্ত্রী, সে ৪০ কোটি টাকা বলছে চুরি করে নিয়েছে তাঁর নিজের দলের সেক্রেটারি মিঃ বিমান মিত্র। তাঁদের মধ্যে লেগে গিয়েছে একটা ইউনিয়নকে রেকগনিশন দেবার ব্যাপারে। হাওড়ার মাছের বাজারে কি অবস্থা? আপনি চিৎকার করে বলছেন মনিটারিং করবেন কিন্তু কোথায় মনিটারিং করবেন? শুধু ছোট্ট মাছের দপ্তরই নয়, এতগুলি মন্ত্রী বসে আছেন তাঁদের দপ্তর আপনি মনিটারিং করতে পেরেছেন? আপনার চিন্তা ভাল কিন্তু আপনার সামর্থের মধ্যে এটা নেই। আপনি কি সব মিলিয়ে দিতে পেরেছেন।

স্যার, যে সমস্ত ক্ষেত্রে সাপ্লিমেন্টারি বাজেট এসেছে সেগুলি এবারে দেখুন। প্রথমে ট্যুরিজম ডিপার্টমেন্টের কথা ধরা যাক। ট্যুরিজমের জন্য প্রথমে যেটা দরকার সেটা হচ্ছে জায়গাগুলি ডেভেলপমেন্ট করা। আমি জানি না কি ডেভেলপমেন্ট হয়েছে। যেখানে দিঘা শেষ, দার্জিলিং শেষ সেখানেও সাপ্লিমেন্টারি বাজেট নিয়ে আসা হয়েছে। ট্যুরিজমের কি ডেভেলপমেন্ট হয়েছে আমাকে কি দেখাতে পারেন? তারপর একটার পর একটা পাবলিক আন্ডারটেকিং-এ ছাঁটাই করছেন। স্টেট গভর্নমেন্ট সেন্ট্রাল গভর্নমেন্টের ধারে কাছে যেতে পারেননি। স্টেট গভর্নমেন্টের সমস্ত লোকেদের কাছে আপনাদের চা কমিটমেন্ট ছিল তাও ফুলফিল করতে পারেননি. সেখানে শুধু রাজনৈতিক স্লোগান দেওয়া হয়েছে। এই অবস্থায় ২১৭ কোটি টাকার সাপ্লিমেন্টারি বাজেট নিয়ে এসেছেন আরও মজার কথা—এস্টাবলিশমেন্ট ইনসেনটিভে টোটাল কস্ট, মেন্টেন্যান্স কস্ট কত এটা হিসাব না করলে পাব না, আমি জানি না আপনি বলতে পারবেন কি না?

[4-15–4-25 P.M.]

এস্টিমেট, ডি. এ. স্যালারি ইত্যাদি বলে ঢুকিয়ে দিয়েছেন। কিন্তু টোটাল এস্টিমেট অ্যান্ড মেনটেনেন্স কস্ট কত. পার্টিকুলারলি অফিসারদের এবং মন্ত্রীদের জন্য কত সেটা কিন্তু এই বইতে আমি এককভাবে পাইনি। মন্ত্রী মহাশয় যদি উত্তর দেবার সময় বলেন তাহলে খুশি হব। আমি প্রথমে যেটা গুরুত্ব দিয়ে বলছিলাম সেটাই আবার গুরুত্ব দিয়ে বলছি। কেন্দ্রীয় সরকার যেভাবে বাজেট করেছেন, যেসব যুক্তি দিয়েছেন সেই যুক্তিতে কৃষিতে গুরুত্ব দেবার কোনও প্রয়োজন ছিল না। বিশেষ করে গুরুত্ব দেওয়া উচিত ছিল আজকে শিল্পের ক্ষেত্রে। প্রতিদিন এখানে শিল্প অসুস্থ হচ্ছে, রুগ্ন হচ্ছে এবং আমাদের ট্রাডিশন্যাল শিল্পকে গ্রাস করছে। কিন্তু এই শিল্পগুলিকে বাঁচাবার কোনও প্রচেষ্টা আপনাদের নেই বা নতুন শিল্প গড়ে তোলার কোনও সম্ভাবনা নেই। যদি নতুন যোজনায় নতুন পরিকল্পনার কথা থাকত তাহলে খুশি হতাম, যদি বেকারদের চাকুরির ব্যবস্থা থাকত তাহলে খুশি হতাম। আমরা বার বার বলেছি, যত জমি আপনারা বিলি করেছেন সেই জমিগুলো আপনারা কেড়ে নিয়ে বিলি করছেন এবং এটা প্রত্যেক জেলায় দেখতে পাবেন। ঝাড়গ্রাম, মেদিনীপুর প্রভৃতি অঞ্চলে গিয়ে মানুষগুলোকে জিজ্ঞেস করুন এই সমস্ত খাস জমিগুলো কে বা কারা লুঠ করে নতুনভাবে বন্টন করেছে? পৃথিবীর কোথাও এরকমভাবে বারে বারে খাস জমি হস্তান্তরিত হয়নি। কিন্তু সেই কাজ এঁরা করছেন। এটা কি কোনও সলিউসন? এ তো জোর করে কেড়ে নিয়ে বিলি করেছেন। তারপর, আমি মনে করি ইরিগেশনে এক পয়সাও দেওয়া উচিত নয়। ইরিগেশনে নতুন স্কীম কিছু করেছেন? পার্মানেন্ট স্কীম যেগুলো আছে সেখানেও টোকেন কাজ হয়েছে।

ইরিগেশনের একটা জায়গা আপনারা দেখান যেখানে পার্মামেন্ট সলিউসন আপনারা করতে পেরেছেন। মেদিনীপুরে গিয়ে দেখুন কেলেঘাই নদীতে প্রতি বছর বন্যা হয় এবং তার ফলে লক্ষ লক্ষ একর জমি জলের তলায় চলে যায়। ফরাক্কায় গিয়ে দেখুন একই অবস্থা চলছে অথচ এক্ষেত্রেও আপনাকে এতগুলো টাকার সাপ্লিমেন্টারি বাজেট আনতে হয়েছে। পার্টির লোকদের কাছ থেকে টেন্ডার নেওয়া হচ্ছে নুড়ি ফেলার জন্য। কোনও মাপ-ঝোপ নেই—কম হলে বলবে পদ্মা দিয়ে চলে গেছে, আবার বলবে এতটা গঙ্গায় ঢেলেছি, এতটা বিদ্যাধরিতে ঢেলেছি। আমি জানতে চাই, এই—বছর ধরে আপনারা কি কি কাজ করেছেন যার জন্য আপনাদের সাপ্লিমেন্টারি বাজেটে টাকা দেওয়া যায়? এঁরা নিজেদের দলবল নিয়ে পি ডব্লিউ বাংলোতে বসে খাওয়াদাওয়া করেন এবং খাওয়ার খরচ দেয় কন্ট্রাক্টররা। কন্ট্রাক্টররা আবার সেই টাকা আদায় করে নেয় খারাপ সিমেন্ট দিয়ে। এই দেখুন না, হুগলি ব্রিজ কিভাবে ধসে পড়ছে। জিজ্ঞেস করি, আর কতদিন এইভাবে সাপ্লিমেন্টারি বাজেট দেখব? এঁরা কখনও বলেন না যে আমাদের দৈন্যতা রয়েছে। আমরা জানি এটা গরিব দেশ, অল্প বিস্তর ট্যাক্স বসাতেই হয়। কেন আপনারা রেস্ কোর্সের উপর ট্যাক্স বসান না? কেন কলকাতায় দুটো রেস্কোর্স থাকবে? আপনারা খেলা দেখতে যান ওই গোবিন্দপুরে যুবভারতীতে। কেন কলকাতার মাঝখানে একটা রেস্ কোর্স থাকবে? টালিগঞ্জে যে রেসকোর্স আছে সেটাই চলুক। আপনারা প্রচারভিত্তিক এই বাজেট এনেছেন। টি. ভি. রেডিওতে আপনারা বলছেন কেন্দ্রীয় সরকার আমাদের সর্বনাশ করছে এবং এইভাবেই প্রচার করা হচ্ছে কেন্দ্রীয় সরকারকে।

এই যে প্রচারমুখী বাজেট, উনি যেদিন জবাব দিলেন—আমি খুব খুশি, উনি স্ট্যাটিসটিক্সের খুব ভাল অধ্যাপক, আমি মান্য করতে রাজি আছি, কিন্তু আমাদের কাছে স্ট্যাটিসটিক্স নিয়ে পেটে ভাত জমবে না, এর দ্বারা কিন্তু সত্যিকারের মানুষের অর্থনৈতিক সমস্যার সমাধান হবে না এবং যে ফান্ডামেন্টাল চেঞ্জ উনি মনে করছেন—আনতে চাইছেন প্রশাসনের মধ্যে, অর্থনীতির মধ্যে, সেই ফান্ডামেন্টাল চেঞ্জ উনি করতে পারবেন না। শুধু মাত্র যদি উনি রাজনীতি করবার চেষ্টা করেন—আমি অনেক আশাবাদী, কারণ উনি মানুষ হিসাবে আমি মনে করি তাঁর সদিচ্ছা আছে, কিন্তু যে সদিচ্ছা আজকে রাজনৈতিক দোষে দুষ্ট হয়ে গেছে, আমি সেটার সমালোচনা করতে চাই। উনি আমাদের ২১৭ কোটি টাকা দেখিয়েছেন—এবারে উনি যেটা বলেছেন যে উদ্বৃত্ত, সাপ্লিমেন্টারি বাজেট আসবে না, আজকে আমি আবার বলছি সাপ্লিমেন্টারি বাজেট আসবে, প্রত্যেক দপ্তরেই আসছে, মদ ছাড়া, যেমন এবারে হয়েছে। স্বভাবতই তাঁকে মনে করিয়ে দিই, এখানে বক্তৃতা করা তো কোনও ব্যাপার নয়, আমি সাপ্লিমেন্টারি বাজেটের, এর ফান্ডামেন্টাল যে ব্যাপার এটাকে আমি তীব্র আপত্তি জানাচ্ছি এবং সঙ্গে সঙ্গে আমি বলছি, কতকগুলো দপ্তর, বিশেষ করে যেমন পি. ডব্লিউ. ডি., যেমন ইরিগেশন, যেমন ট্যুরিজম এই সমস্ত দপ্তরের সাপ্লিমেন্টারিগুলো অবিলম্বে তিনি কন্সিডার করুন, এইগুলো দেবার দরকার নেই, এবং কতকগুলো দপ্তর, যে দপ্তরগুলোতে—আজকে আমরা শুনেছি সেখানে ৫০/৬০ কোটি টাকা চুরি হয়েছে—সি. এম. ডি. এ. দপ্তর থেকে সাপ্লিমেন্টারির জন্য টাকা দেবেন? একটা সি. এম. ডি. এ.'র বিল্ডিং মেন্টেন্যান্স করতে দু'লক্ষ টাকা করে নিচ্ছে। ক্যান ইউ ইমাজিন? আজকে একটা বিল্ডিং মেন্টেন্যান্স করতে দু'লক্ষ টাকা লাগে, যেখানে পাঁচ হাজার টাকার হলে মেন্টেন্যান্স হয়ে যায়? দেখবার লোক নেই, কেউ দেখছে না, হরির

লুঠের মতো টাকা চলে যাচ্ছে। এক একটা জায়গায় শুধু ব্রিজ হওয়ার নাম করে শুধু চার বার ইট পড়ছে, সেইগুলো চুরি হয়ে যাচ্ছে আবার চার বার ইট পড়ছে। এক একটা জায়গায় শুধু ফেলে রেখে দেওয়া হচ্ছে, টেন্ডারের অভাবে, ইঞ্জিনিয়ারদের সঙ্গে ঝগড়া, এইসব কারণে সব কাজ ফেলে রেখে দিয়েছে এবং সর্বনাশ করে দিচ্ছে। ঐ তিন ফুট মানুষ ৬ ফুট কাজ হচ্ছে না, যতীন চক্রবর্তী মহাশয়। আমি বার বার বলেছি, এর আধ ইঞ্চি কোনও উন্নয়নমূলক কাজ হয়নি। অথচ প্রত্যেকবার বাজেট বরাদ্দ সবচেয়ে বেশি সাপ্লিমেন্টারির টাকা দিয়ে আসবেন। কিসের জন্য টাকা দেবেন? কটা স্ট্যাচু ছাড়া ১১ বছরে নতুন করে কিছু দেখাতে পারবেন, এখানে এই এই জিনিস করেছেন? এবং সর্বনাশ কোথায় করেছেন, সব জায়গায় দু'দিকে থামবা এবং মাঝখানে ফাঁকা বছরের পর বছর রেখে এস্টিমেটটাকে তিন চার গুণ করে বাড়িয়ে রেখে সাপ্লিমেন্টারির টাকা চাইছেন। স্বভাবতই আমি মনে করি এইসব দপ্তরগুলোকে সবচেয়ে বেশি সচেতন থাকা দরকার এবং ১৯৮৬-৮৭, ১৯৮৭-৮৮ সালে দুটো আলাদা কিছু নয়। আমি দুটো বই নিয়ে এসেছি, সমান ওজন, শুধু পাতা বেড়েছে। আগামী বছর পাতা আরও বাড়বে। কাজেই সাপ্লিমেন্টারি বাজেটের যে কনসেপ্ট তার তীব্র আপত্তি জানাচ্ছি। এবং সৌগত রায় যে মোশনগুলো এনেছেন বিভিন্ন দপ্তরের, বিশেষ করে সেইগুলোকে আমি সমর্থন করছি এবং আমি নতুন করে আপনাকে ভাববার জন্য অনুরোধ করছি যে এটা কোনও অপরাধ নয়, এটা কেন্দ্রীয় সরকারও করে। অনেক সময় বাজেট বেড়ে যায়, পাবলিক ওপিনিয়ন ডিমান্ড করে সামথিং, তারপর কমিয়ে দেয়। এতে কোনও পাপ হয় না। নতুন করে সমালোচনা হয় না। এটা আজকে কোনও কোনও জায়গায় কনসিডার করবেন, যেমন কয়লার সেসের উপর আপনি নতুন করে প্রগ্রেসিভ হারে ট্যাক্স করেন, ভাল কালার টি. ভি.র উপর যদি ট্যাক্স করেন, এইসব আমরা আপত্তি করব না, যেটা আজকে সস্তায় বাজিমাৎ করবার চেষ্টা করছেন—ভুল তথ্য দিচ্ছেন পাঁচ জনের একটা পরিবার, তার ১০ পয়সা পাঁচ পয়সা করে বাড়বে, একজাক্ট ফিগারটা আমার মনে নেই। আমার মনে হয় তাতে কখনও ৫০ কোটি টাকা হতে পারে না। সুতরাং এই যে মিলিয়ে দেবার টেন্ডেন্সি, এটা কি মেলে? এটা একটা হাইপোথিটিক্যাল টেন্ডেন্সি। আজকে আপনি ছায়ার সঙ্গে লড়াই করে সিদ্ধান্ত গ্রহণ করছেন। আমি মনে করি এটা একটা টোটাল হিপোক্রাসি। টোটাল হিপোক্রাসি হচ্ছে আজকের এই বাজেট। এর দফাওয়ারি আলোচনা যদি করতে চাই তাহলে আপনি সময় দিতে পারবেন না। প্রত্যেকটি হেড়ে আপনি পার্মিশন অব দি গভর্নর, করে সংখ্যাধিক্যের জোরে পাশ করিয়ে নেবেন। যারা নিয়ে যাচ্ছে, তারা কি একটু লজ্জা পাচ্ছে না? লজ্জা পাচ্ছে না তারা যে সাপ্লিমেন্টারি তাদের নিয়ে যেতে হচ্ছে? এবং এখন বলতে পারছেন না যে সাপ্লিমেন্টারি খাতে কেন নিয়ে যাওয়া হচ্ছে?

[4-25–4-35 P.M.]

আমি দীর্ঘ বক্তৃতা না করে শুধু এইটুকুই বলতে চাই যে, মাননীয় অর্থমন্ত্রী, আপনি একটা দপ্তরেও মনিটরিং করতে পারেননি, একটা দপ্তরকেও সচল করে তুলতে পারেননি, একটা ক্ষেত্রেও সুন্দর প্রশাসন সৃষ্টি করতে পারেননি এবং আপনার সেই ব্যর্থতার ফলই হচ্ছে এই সাপ্লিমেন্টারি গ্রান্ট। ২৭১ কোটি টাকার মধ্যে দিয়ে আপনার সেই ব্যর্থতা প্রতিফলিত হচ্ছে। এই ব্যর্থতা আপনাকে আজ স্বীকার করতেই হবে। এটা স্বীকার করে সৌগত রায়ের

*আনা কাট্ মোশনগুলির কয়েকটি যদি আপনি কয়েকটি দপ্তরের ক্ষেত্রে মেনে নেন, তাহলে নিশ্চয়ই আপনার দপ্তরগুলি কিছুটা সচল হবে। কেন্দ্রীয় সরকার যখন ডেফিসিট বাজেট* করেন তখন আমরা দুঃখের সঙ্গে তাকে সমর্থন করি, কিন্তু আমরা বাইরে বার বার বলি যে, অর্থনীতিতে এত হিউজ ডেফিসিট থাকলে আমাদের আশঙ্কা হয়। আমরা শঙ্কিত হয়ে পড়ি, আমরা আশঙ্কা অনুভব করি এবং আমরা তা অস্বীকার করি না। সেইজন্য আমরা যাঁরা ট্রেড ইউনিয়ন করি, আমরা আশা করেছিলাম বেঙ্গল পটারির মতো প্রতিষ্ঠানগুলির জন্য কিছু বরাদ্দ করা হবে। ওপক্ষে ট্রেড ইউনিয়নের যেসমস্ত লোকেরা বসে আছেন, তাঁরা কি বলবেন আমি জানি না! কিন্তু আমরা দেখেছি বেঙ্গল পটারির জন্য সাপ্লিমেন্টারি বাজেটে কোনও রকম বরাদ্দ করা হয়নি। মাত্র কয়েক কোটি টাকা দিলেই সেখানে ৪০০০ লোক করে খেতে পারত। অম্বিকা জুট মিলের জন্য ১ কোটি টাকা বরাদ্দ করতে পারলেই মিলটি আজকে সচল হতে পারত। এমন কি বেশ কতকগুলি কারখানা রয়েছে শুধু একটু পাওয়ারের ব্যবস্থা করলেই সেগুলি সচল হতে পারে। এগুলির জন্য কোনও রকম সাপ্লিমেন্টারি বাজেটে বরাদ্দ করা হয়নি। শুধু প্রতিটি জায়গায় স্যালারি দিতে, বেতন, ভাতা ইত্যাদি দেবার জন্যই আজকে এই বাজেট পেশ করতে হয়েছে। অর্থাৎ বেসিক এস্টাবলিশমেন্ট অ্যান্ড মেন্টেনেন্স কস্ট-এর জন্যই ২৭১ কোটিরও বেশি টাকার বোঝা আজকে আমাদের ঘাড়ে চাপানো হল। যেভাবে প্রশাসন চলছে তাতে আগামী দিনে এটা আরও বেশি হবে বলেই আমি সাপ্লিমেন্টারি গ্রান্টের বিরোধিতা করছি এবং সৌগত রায়ের কাট্ মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিখিলানন্দ সর** ঃ মাননীয় স্পিকার মহাশয়, আজকে আমাদের এই হাউসে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারি বাজেট প্রস্তাব পেশ করেছেন তাকে আমি পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। এতক্ষণ আগ্রহভরে বিরোধী দলের নেতা সুব্রতবাবুর বক্তব্য শুনলাম। বাইরে অনেক প্রগতিশীল কথাবার্তা শুনি। দুঃখ লাগে যখন দেখি উনি কিছুটা এগোন, কিন্তু বিস্তারিত এগোতে পারেন না। খানিকটা এগিয়ে আবার পিছিয়ে আসার ব্যাধিতে ভুগছেন এবং তার প্রতিফলন তাঁর বক্তৃতার মধ্যে দিয়েও ফুটে উঠছে আজকে এখানে প্রশ্নটা হচ্ছে, রাজ্য সরকারের পক্ষ থেকে যে বাজেট প্রস্তাব হাউসে রাখা হয়, সেটা বাজেট এস্টিমেট, সেটা অ্যাকচুয়াল বাজেট নয়। তাকে এস্টিমেট বলা হয়। আমাদের বিরোধী দলের নেতা বন্ধুদের সংসারেও বাজেট থাকে, কিন্তু হঠাৎ যদি কোনও দুর্ঘটনা ঘটে তাহলে কি সেই বাজেটের বাইরে আর তাঁরা খরচ করবেন না? বিরোধী দলের মাননীয় সদস্য বলে গেলেন, যেহেতু একটা বাজেট করা হয়েছিল সেহেতু আর কোনও অবস্থাতেই সাপ্লিমেন্টারি বাজেট করা চলবে না। অবশ্য ওঁরা তো সব জ্যোতিষী! ওঁদের সময়ে তো এসব কিছু হত না! উনি এমন ভাব করে গেলেন যেন ওঁদের সময়ে এসব কিছু হত না, অন্য কোনও কংগ্রেস শাসিত রাজ্যে এসব কিছু হচ্ছে না! ওঁরা একটু দিল্লির দিকে তাকিয়ে দেখুন না, সেখানে কি হচ্ছে, হাজার হাজার কোটি টাকা খরচ হচ্ছে। এ তো মাত্র ২১৭ কোটি টাকা। দিল্লির তো নোট ছাপাবার ক্ষমতা আছে, ঋণ নেওয়ার ক্ষমতা আছে, সে সমস্ত ক্ষমতা কি রাজ্য সরকারকে দেওয়া আছে? আশা করেছিলাম এটুকু নিশ্চয়ই বিরোধীদলের বন্ধু একজন গুরুত্বপূর্ণ সদস্য হিসাবে অনুধাবন করতে পারবেন এবং আরও আশা করেছিলাম কিছু পজিটিভ বক্তব্য তাঁর

থাকবে। কিন্তু আমাদের সমস্ত আশা তিনি নস্যাত্ করে দিয়ে গেলেন। স্যার, বাজেটের মাধ্যমে সরকারের আশা-আকাঙ্ক্ষা, সদিচ্ছা ফুটে ওঠে। সুতরাং মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাস্তব-সম্মত প্রস্তাব এখানে পেশ করেছেন তার প্রতি পরিপূর্ণ সমর্থন আমি জানাচ্ছি।

ওদের বিরোধিতার কারণ কি? না খরচ বেশি হয়েছে। যা ধরা ছিল তার কত শতাংশ বেশি হয়েছে এইটুকু কি ওঁরা চিন্তা করে দেখেছেন? যদি চিন্তা করতেন তাহলে নিশ্চয়ই এই ধরনের কথাবার্তা বলতেন না। এই সামান্য বিষয়টুকু সম্বন্ধে যদি ওনাদের জ্ঞান থাকত তাহলে আর আলোচনার দরকার হত না। আজকে দেশের দিকে তাকালে পরিষ্কার দেখতে পাওয়া যায় কোনও রাজ্য সরকার আজ সঠিকভাবে বাজেট করতে পারেন না। তার কারণ কি? কারণ, আমাদের ইউনিয়ন সরকারের অনুসৃত নীতি। ঐ সরকার এমন নীতি গ্রহণ করছেন যার ফলে আজকে রাজ্য সরকার অসহায় অবস্থায় এসে পড়ছে। প্রতি বছর তারা এমন একটার পর একটা ব্যবস্থা নিচ্ছেন তার ফলে দেশের কোটি কোটি মানুষের জীবনে স্থায়ী সঙ্কট নেমে আসছে। আজকে কোনও শ্রেণীর স্বার্থে ইউনিয়ন সরকার এই নীতি গ্রহণ করছেন একথা যে কোনও সাধারণ মানুষের বোধগম্য। এই পরিপ্রেক্ষিতে রাজ্যের বাজেটে ব্যয় বেশি হবে না কোনও দায়িত্বশীল সদস্য এই ধারণা পোষণ করতে পারেন না বলে আমি মনে করি। ইউনিয়ন সরকারের ৭/৮ হাজার কোটি টাকা ঘাটতি থাকে। আমাদের একজন বিখ্যাত অর্থনীতিবিদ ডঃ ভবতোষ দত্তের একটি প্রবন্ধ বেরিয়েছে। তাতে পরিষ্কার কয়েকটি কথা বলা আছে। "উন্নয়নকামী বাজেট ঘাটতি হতে পারে, কিন্তু ঘাটতি বাজেট ছাড়া উন্নতি হবে না—এই যুক্তি অর্থহীন" এবং রাজ্য সরকার কত অসহায় তাও প্রবন্ধে লেখা আছে। সেখানে আরও লেখা হয়েছে, কেন্দ্রের কাছে কতটা পাওয়া যাবে সেটাও কেন্দ্র ঠিক করে দেবেন আর সাহায্যের যে অংশ ঋণ হিসাবে আসবে তা রাজ্যের মোটা রকমের দায় সৃষ্টি হবে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতায় তা সুন্দরভাবে লেখা আছে, কিন্তু তা সত্ত্বেও বিরোধী পক্ষের বন্ধুরা বিরোধিতার নামে আজকে এই পর্যায়ে নেমে এসেছেন। কেন্দ্রীয় সরকারের এক্ষেত্রে সুবিধা আছে কিন্তু রাজ্য সরকারের এই অবস্থা নয়। কতকগুলি রাজ্যে খরা গেল। কি অবস্থা দেখলাম? ইউনিয়ন সরকার ভয়াবহ অবস্থার সম্মুখীন হয়েছে এটা আমরা সবাই জানি। আমি বিরোধী পক্ষের বন্ধুদের জিজ্ঞাসা করি, যদি আর একটা বছর এর পুনরাবৃত্তি ঘটে তাহলে কি দেশে দুর্ভিক্ষের অবস্থা সৃষ্টি হবে? এর মোকাবিলা কিভাবে করবে তার উদাহরণ আমরা দেখেছি। অন্যান্য রাজ্যগুলিতে কি হচ্ছে? আমাদের এই রাজ্যে ১৯৭৮ সালের বন্যা দেখেছি, ১৯৮২-৮৩ সালে খরা দেখেছি, গত বছরও দেখলাম। কিন্তু আমাদের পাশের রাজ্য ওড়িষ্যাতে কি দেখলাম? নামমাত্র জায়গায় খরা হয়েছে। সেই খরার মোকাবিলায় ওখানকার মুখ্যমন্ত্রী বলছেন "না, ওদের গাছের মূল খাওয়ার অভ্যাস আছে। যতগুলি মরে গেছে, উনি বলছেন, অনাহারে মরেনি। ছেলেমেয়ে বিক্রি করার অভিযোগ উঠেছিল। উনি বলছেন, ওদের চলতি প্রথা ছেলেমেয়ে বিক্রি করা। এই তো অবস্থা। আজকে স্বাধীনতার ৪০ বছর পরেও আমাদের দেশে উৎপাদিত ফসলের পরিমাণ ১৫ কোটির উপর যাচ্ছে না। এবার আবার ২ কোটি টনের মতন কম হয়েছে। গোটা ভারতবর্ষের যেখানে এই হাল সেখানে পশ্চিমবাংলায় খরা গেল, বিধ্বংসী বন্যা গেল, ওয়াটার লগিং হল মাসের পর মাস, কিন্তু তা সত্ত্বেও উৎপাদন বাড়ল। এটা কিভাবে সম্ভব হয়েছে? কোন ম্যাজিকের দ্বারা? সুব্রতবাবুর না জানার কথা নয়। জেনেও উনি কি না জানার ভান করছেন।

*[4-35—4-45 P.M.]*

*এখানেই আমাদের দুঃখ। আজকে প্রশ্ন হচ্ছে যে, খরার মোকাবিলায় ওঁরা যেভাবে চিন্তাভাবনা করেছিলেন আর বন্যার মোকাবিলায় পশ্চিমবঙ্গ সরকার কি করলেন? দেখেছিলাম* তো, ১৭টি জেলার মধ্যে ১২টি জেলা ভেসে গেল। প্রায় এক কোটি মানুষ ক্ষতিগ্রস্ত হল, ১৫০ জন মানুষ জীবন হারাল। আর ওঁরা সেখানে কি করলেন? ১০ লক্ষ বাড়ি পূর্ণ বা আংশিক ক্ষতি হল, আড়াইশো কোটি টাকার মতো ফসলের ক্ষতি হল, আর কি হল? রাজ্য সরকারকে সাহায্য দেওয়ার নাম করে কি করলেন, ওঁরা তখন কোথায় ছিলেন? পশ্চিমবঙ্গের জন্য কতটা চিন্তাভাবনা করেছিলেন? কেন্দ্রীয় সরকারের বন্যাত্রাণ যেটুকু সাহায্যর প্রতিশ্রুতি ছিল সেটুকুও তাঁরা পালন করলেন না। এই তো জনগণের প্রতি ওঁদের শ্রদ্ধা। আজকে রাজ্য সরকার সেই সব অবস্থার মোকাবিলা করছে। আর বলছেন, এখানে যে সাপ্লিমেন্টারি বাজেট হচ্ছে সেটা অন্যায়। পশ্চিমবঙ্গের লোক যদি না খেতে পায় তাদের ঘরদোর, রাস্তাঘাট, স্কুল, নতুন ফসল তৈরি করতে সাহায্য করা — এইগুলি পশ্চিমবঙ্গ সরকার করছে, এটা কি খুব অন্যায় কাজ? তার জন্য হয়ত কিছু খরচ বেশি হয়েছে, সেটা তাঁদের সহ্য হচ্ছে না, এই হচ্ছে সাপ্লিমেন্টারি বাজেটের উপর কংগ্রেস দলের প্রতিক্রিয়া। এখন প্রশ্ন, যদি পশ্চিমবঙ্গ সরকার আজকে রেসটোরেশন যে গতিতে করছেন তার ফলে আমাদের আশা পশ্চিমবঙ্গ ফসল উৎপাদনের ক্ষেত্রে মোটেই পেছপা থাকবে না। জিজ্ঞাসা করি অন্যান্য নানা কারণে রাজ্য সরকারের খরচ তো এক জায়গায় দাঁড়িয়ে নেই। ইউনিয়ন সরকার যখন তখন অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডারে জিনিসের দাম বাড়িয়ে দেবেন অথচ রাজ্য সরকারের দাম বাড়বে না? এটা এক অদ্ভুত জিনিস। পেট্রল, লোহা, ইস্পাত, ভোজ্য তেল সমস্ত জিনিসের দাম বাড়বে আর রাজ্য সরকারগুলিকে অর্থনৈতিক দিক থেকে পঙ্গু করবার চেষ্টা করা হচ্ছে সেই সম্পর্কে একটা কথা তো বিরোধী পক্ষের বন্ধু নেতা সুব্রত মুখার্জি মহাশয়ের মুখ থেকে শুনলাম না। অথচ শুনতে পাই তিনি ইউনিয়নে শ্রমিকদের স্বার্থে একসঙ্গে লড়াই করেন, সেই লড়াই কোন জায়গায়? আসল ব্যধি সেখানে, সেই ব্যধিটাকে ধরে চিকিৎসা করার মতো মুরোদ তার নেই। শুধু একটু সদিচ্ছা প্রকাশ করে অন্য কংগ্রেসিদের সাথে একটু পার্থক্য রক্ষা করে চলেন যাতে জনগণের সামনে ইমেজ সৃষ্টি করা যায়। আজকে প্রশ্ন সাপ্লিমেন্টারি বাজেট কি জন্য? মাশুল সমীকরণনীতির ফলে তুলো এবং সুতোর দাম বেশি। এই তুলো এবং সুতোর জন্য কত টাকা বেশি খরচ হয়? কিন্তু কোন ইউনিয়ন সরকার এই নীতি গ্রহণ করলেন? তারা বস্ত্র, তুলো, সুতো ইত্যাদি বিদেশে রপ্তানি করা শুরু করলেন।

পশ্চিমবঙ্গে কৃষির পরেই যার উপর মানুষ সবথেকে বেশি নির্ভরশীল সেই তাঁতশিল্পীদের ধংস করার পরিকল্পনা চালিয়ে যাচ্ছেন। তারা ৭/৮ লক্ষ তাঁত শিল্পী পশ্চিমবঙ্গের এই প্রতিকূল অবস্থার মধ্যে দিয়ে কাপড় তৈরি করে যাচ্ছে। বামফ্রন্ট সরকার ক্ষুদ্র কুটির শিল্প দপ্তরের সাহায্যে একটার পর একটা প্রোজেক্ট তৈরি করছেন। এই যেখানে অবস্থা, সেখানে ওঁরা কোনও ব্যবস্থা নিলেন না। বামফ্রন্ট সরকার বার বার দিল্লির সাথে দরবার করেছিলেন যে, কিছু ব্যবস্থা করুন না, কোনও ব্যবস্থা নেই। লক্ষ লক্ষ তাঁত শিল্পীর জীবনে একটা অন্ধকার নামিয়ে দিয়ে একচেটিয়া পুঁজিপতিদের ভর্তুকি দেবার নাম করে তারা হাজার হাজার কোটি টাকা মিল মালিকদের সাহায্য করলেন। সেই সব শ্রমিকদের জন্য তো সুব্রতবাবুরা

বিন্দুমাত্র মাথা ঘামালেন না। ওনারা বড় বড় কলকারখানার কথা ভাবেন—এটাই দেখে আসছি। দুঃখের কথা, আজকে যে বস্ত্রশিল্প ধ্বংস হওয়ার মুখে সে সম্বন্ধে তো ওঁরা একটা কথাও বললেন না।

পশ্চিমবঙ্গ সরকার সীমিত ক্ষমতার মধ্যেও যেখানে ভর্তুকি দিচ্ছেন, তাঁদের কাজের কিছু ব্যবস্থা করেছেন, রিলিফ দেবার চেষ্টা করেছেন, সেখানে ওঁরা দুঃশাসনেরদল মানুষের লজ্জা হরণ করছেন। লজ্জা করে না ওঁদের? এখানেই ওঁদের সঙ্গে আমাদের পার্থক্য। কাজেই এই বাজেটের যে ওঁরা বিরোধিতা করবেন সেটা আমাদের জানাই আছে। সুব্রতবাবু তাঁর বক্তব্যে কয়েকটি প্রশ্ন তুলেছেন সাপ্লিমেন্টারি বাজেট সম্পর্কে এবং তাতে তিনি এস্টাব্লিশমেন্ট অ্যান্ড মেন্টেনেন্স-এর খরচ, টি. এ., স্যালারি নিয়ে প্রশ্ন তুলেছেন। আমার প্রশ্ন—ঐ লোকগুলো কি বাজার করেন না? বাজারে দাম বাড়বে অথচ সরকারি কর্মচারিদের বাজার থেকে সেই জিনিস কেনার ক্ষমতা থাকবে না, বামফ্রন্ট সরকার এই নীতিতে বিশ্বাসী নন। তাই এটা বেড়েছে, আগামী দিনে এই মহার্ঘ ভাতা আরও বাড়তে পারে। একটু চিন্তাভাবনা করে দিল্লির উপর চাপ সৃষ্টি করুন না যাতে আমরা যে দাবি করে আসছি সেটা তাঁরা মেনে নেন। ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিস গোটা ভারতবর্ষে সুষ্ঠু বন্টনের দাবি তো বামফ্রন্ট সরকার করে আসছেন। আজকে এই দাবিতে কংগ্রেসি বন্ধুরা একটু চেষ্টা করুন, তাহলে ডি. এ. বাড়াতে হয় না জিনিসের দাম অতিরিক্ত বেড়ে যাবার জন্য। তিনি খুব দুঃখিত হয়েছেন, বলেছেন—পুরানো লোকেরই চাকরি থাকছে না যেখানে, সেখানে নতুন চাকরি তো দূরের কথা, কাজেই এটা স্টান্টবাজি ছাড়া আর কিছু নয়। আজকে ইউনিয়ন সরকার বামফ্রন্ট সরকারের প্রতি কি ব্যবহার করছেন সেটা আমরা দেখছি। পশ্চিমবাংলায় শিল্প গড়ে তোলার ব্যাপারে তাঁরা কি করেছেন? হলদিয়া, বক্রেশ্বর নিয়ে তাঁরা কি করেছেন? এগুলো এখানে করতে হবে—এই কথা জোর দিয়ে কেন্দ্রকে বলতেন তো বুঝতাম; কিন্তু সে সম্বন্ধে তাঁদের বক্তব্যে কোনও কথা নেই, অথচ মায়াকান্না কাঁদছেন এবং সেইজন্যই এই বাজেটকে তাঁরা সমর্থন করতে পারছেন না। কয়লার সেস নিয়ে কথা বলেছেন ওঁরা। সেদিন মাননীয় অর্থমন্ত্রী তাঁর বক্তব্যে বলেছেন, পরিষ্কার করেই বলেছেন যে, কেন কয়লার উপর সেস চাপাতে হয়েছে। আমি জিজ্ঞাসা করি, কয়লার উপর প্রযোজ্য যে রয়ালটি, সেই রয়ালটি থেকে কেন আমাদের বঞ্চিত করা হচ্ছে? আজকে পাশের রাজ্য বিহারে সেটা বাড়ানো হয়েছে, অথচ সেখানে পশ্চিমবাংলার মানুষকে বিহার থেকে কয়লা কিনতে হবে। এই অবস্থায় দাঁড়িয়ে আমরা সেস বাড়ালে সেটা অন্যায় হয়ে যাবে? আমাদের কয়লা তো বাইরে যায়, কাজেই সেখান থেকে যদি কিছু সেস আদায় হয়, সেটা অন্যায়? এর জন্য চিৎকার করার কি আছে? আমরা জানি এমনিতেই সাধারণ মানুষ কয়লা ব্যবহার করতে পারছে না, তা সত্ত্বেও কয়লার উপর সেস নিয়ে যে ধরনের বিভ্রান্তি সৃষ্টি করতে চাইছেন—সেটা অত্যন্ত দুঃখের কথা। ওঁরা বলেছেন যে, নতুন শিল্প গড়ার কোনও ব্যবস্থাই এতে নেই। একথা কি ওরা জানেন না যে, বামফ্রন্ট সরকার বছরের পর বছর কেন্দ্রকে এই কথা বলে আসছেন? অবশ্য সেটা বললে ওঁরা বললেন যে, পুরানো রেকর্ড বাজাচ্ছি আমি। আমরা রাজ্যে নতুন শিল্পের দাবিতে হলদিয়া পেট্রো-কেমিক্যালস-এর দাবি করেছিলাম, সল্টলেকে ইলেকট্রনিক্স কমপ্লেক্স দাবি করেছিলাম, জাহাজ নির্মাণ কারখানার দাবি করেছিলাম, অনেক কিছুই দাবি করেছিলাম। কিন্তু সেইসব দাবিকে সমর্থন করেছেন আপনারা? আমাদের দাবি সমর্থন করেননি।

[4-45—4-55 P.M.]

অথচ যুব সমাজকে বিভ্রান্ত করার জন্য, তরুণদের বিভ্রান্ত করার জন্য বলা হচ্ছে নতুন চাকুরি হবে না, পুরানো কর্মী ছাঁটাই হয়ে যাবে, কারখানা বন্ধ হয়ে যাবে। এই ধরনের সমস্ত কথাবার্তা তাঁরা প্রচার করে যাচ্ছেন। আমরা জানি ওনাদের আমলে কিভাবে জমি বিলি করা হয়েছে। এখানে এই ব্যাপার নিয়ে আবার সালাসি করা হয়েছে। ওনাদের বক্তব্যের মধ্যে ওনারা অনেকে বলেছেন যে এখানে ভূমি সংস্কার ভাল হয়েছে। এই কথা অনেকে বলেছেন বলে ওনাদের মধ্যে এই নিয়ে রাগারাগি চলছে। সুব্রতবাবুর মতও এখানে শুনলাম। উনি বলেছেন যে ওনাদের আমলে নাকি বেশি জমি বিলি করা হয়েছে। কেউ অস্বীকার করবে না এই কথা, কিন্তু সংখ্যায় বেশি হয়নি। কিন্তু বাস্তব অবস্থাটা কি? পিতার জমি খাস হয়েছে এবং সেই জমি বিলি করা হয়েছে তারই পুত্রকে। পিতা জোতদার জমিদার, তার জমিকে খাস করা হয়েছে। অস্বীকার করতে পারবেন আপনারা? যাদের জমি পাওয়া উচিত নয় তাদের হাতেই জমি তুলে দেওয়া হয়েছে। অর্থাৎ আপনাদের আমলে কেবল তেলা মাথায় তেল দেওয়া হয়েছে। বার বার আমরা এই কথা বলেছি কিন্তু কোনও কাজ হয়নি। বারে বারে একই কথা এবং একই প্রশ্ন করে আসছি। আপনারা অস্বীকার করতে পারবেন? যদি এতই ভাল কাজ করে থাকেন তাহলে গ্রামবাংলা থেকে আপনাদের মুছে দিল কেন মানুষ? এমন সব ভাল কাজ করেছেন যার ফলে গ্রামবাংলা থেকে আপনারা মুছে গেছেন। আপনারা প্রশ্ন তুলেছেন যে ইরিগেশনে নাকি এত টাকা দেওয়া উচিত নয়। আপনারা বলেছেন সেচের ব্যাপারে নাকি এক পয়সাও দেওয়া উচিত নয়। খুব ভাল কথা। সেচের ব্যাপারে পয়সা খরচ করলে ওঁদের গায়ে একটু লাগবে। সেইদিন এক বন্ধু বললেন বাইরে থেকে আমাদের খাবার আনতে হচ্ছে। সুব্রতবাবু বললেন কেন্দ্র এত চাল দেয়, গম দেয়। নিশ্চয়ই দেয়, এই কথা আমরা অস্বীকার করি না। পাঞ্জাব এত উন্নতি করছে আপনারা পারছেন না, এই কথা বললেন। কিন্তু আমি বলি পাঞ্জাবে সেচের জন্য যে টাকা খরচ করা হয়েছে সেটা কোথা থেকে পেয়েছে। ইরিগেশনের ব্যাপারে পাঞ্জাবকে উন্নত করার জন্য অবদান ক্যর? সেখানে তো কেন্দ্রীয় সরকার অনেক টাকা দিয়েছেন। এতে তো পশ্চিমবাংলার মানুষের টাকা আছে, এই কথা কি আপনারা অস্বীকার করতে পারবেন? অথচ পশ্চিমবাংলার তরফ থেকে যতগুলি প্রকল্প পেশ করা হয়েছে তার সবগুলি থেকে বঞ্চিত করা হয়েছে। তার জন্য তো আপনারা কোনও কথা বলছেন না? ইরিগেশন যদি না বাড়ানো হয়, যদি এক-ফসলী জমিকে দু-ফসলী করা না যায় তাহলে উন্নতি হবে কি করে? এটা এখানে করা হচ্ছে, এর জন্য আপনারা চটে যাচ্ছেন কেন? মূল প্রশ্ন হচ্ছে সমস্ত কিছু কেন্দ্র এখান থেকে নিয়ে যাচ্ছে আর পশ্চিমবাংলা আস্তে আস্তে বঞ্চিত হচ্ছে। শুধু একা পশ্চিমবঙ্গ নয়, এই দাবি অন্যান্য রাজ্যও করছে। কেন্দ্র-রাজ্য সম্পর্কের ব্যাপারে পুনর্বিন্যাস ঘটানোর জন্য সারকারিয়া কমিশন গঠন করা হল। কিন্তু কমিশন দেখিয়ে বছরের পর বছর কাটিয়ে দিলেন। এটা কেন কার্যকর হচ্ছে না এই সম্পর্কে বলার আপনাদের সাহস নেই। সারকারিয়া কমিশন যেটা ইউনিয়ন সরকার তৈরি করলেন তার রিপোর্ট কেন কার্যকর করা হচ্ছে না এইটুকু বলার সৎসাহস ওঁদের নেই। কারণ ওনাদের সমস্ত সত্ত্বা তাঁদের পায়ের তলায় লুটিয়ে দিয়েছেন। যদি দেশের লোকের উপকার চান, যদি পশ্চিমবাংলার উপকার চান তাহলে এইসব কথা কেন্দ্রকে বলুন। ভাঁওতাবাজি

করে লোকের ভাল করা যায় না। সেই জন্য আজকে বিরোধিতার জন্য বিরোধিতা না করে বাস্তব অবস্থার উপর দাঁড়িয়ে, বাস্তব ভিত্তির উপর দাঁড়িয়ে আজকে যে বাজেট প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে এগিয়ে নিয়ে চলুন। পশ্চিমবাংলায় যে প্রস্তাবগুলি আজকে এখানে পড়ে রয়েছে সেইগুলিকে পারস্যু করুন এবং সত্যিকারের যদি উপকার করতে চান তাহলে ঐক্যবদ্ধভাবে আন্দোলন করা যায় এবং তাঁদের অনমনীয় হাত থেকেও কিছু না কিছু ছিনিয়ে আনা যায়। ওনাদের মতো আমরা কখনও বলি না সমস্ত সমস্যার সমাধান আমরা একেবারে করে দেব। এই অবস্থার উপর দাঁড়িয়ে কখনও তা করা যাবে না, সংবিধানের মধ্যে সীমাবদ্ধতা রয়েছে। একটা রাজ্য সরকার সমস্ত মৌলিক সমস্যার সমাধান করে দেবে এই ধরনের উল্টোপাল্টা কথা আমরা প্রচার করি না। আমরা বাস্তব ভিত্তির উপর দাঁড়িয়ে যেটা করা যায় সেই কথাই বলব। কংগ্রেস দল এই সমস্ত স্টান্ট দিতে পারেন, যেমন এখন এখানে তাঁরা দিচ্ছেন, কিন্তু আমরা সেই স্টান্ট দিই না। ওনাদের দিল্লির নেতা দিল্লির কিছুটা রাস্তা স্টান্ট দিলেন, সমুদ্রের ধারে আমেদাবাদে তিনি কিছুটা ছুটে স্টান্ট দিলেন। এই স্টান্ট দিয়ে ভারতবর্ষের মানুষকে শেষ দিন পর্যন্ত আটকে রাখা যাবে না, মানুষ আপনিই তার মুক্তির পথ খুঁজে নেবে।

সেই আন্দোলন আজ শুরু হয়েছে। দু'দশক আগে পশ্চিমবাংলায় যে অবস্থা শুরু হয়েছিল, গোটা ভারতবর্ষের মানুষ আজ এগিয়ে আসছেন সেই পরিবর্তনের দিকে তাকিয়ে এবং তারই জন্য এখানে ওঁরা এত চিৎকার করছেন। আজকে এখানে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব নিয়ে এসেছেন তা তিনি অত্যন্ত সঠিকভাবেই এনেছেন, যাতে বামফ্রন্ট সরকার সুষ্ঠুভাবে চলতে পারেন, সেই উদ্দেশ্যেই এটা এনেছেন। তবে আস্তে আস্তে এর পরিমাণ কমছে। ক্রমশ সেই দিন আসছে, যেদিন আপনাদের ঐ প্রদীপের আলো একদিন নিভে যাবে। আপনারা এখানে এত চিৎকার করছেন, বিরোধিতা করছেন, আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে অনুরোধ জানাই যে, বিরোধিতা করার জন্য বিরোধিতা না করে বাস্তব অবস্থার কথা চিন্তা করে, আপনাদের পশ্চিমবাংলার জন্য যদি বিন্দুমাত্র দরদ থাকে, তাহলে সঠিকভাবে এখানে যে প্রস্তাব রাখা হয়েছে, সেই প্রস্তাবকে ঐক্যবদ্ধভাবে আমাদের এগিয়ে নিয়ে যেতে সাহায্য করুন। এরই মাধ্যমে পশ্চিমবাংলার আগামী দিনে যাতে—আমরা জানি, গোটা ভারতবর্ষে আজ যে অর্থনৈতিক আবহাওয়া সৃষ্টি হয়েছে তার ফল পশ্চিমবঙ্গের উপরে বারে বারে পড়তে বাধ্য, কতদিন আমরা টিকিয়ে রাখতে পারব জানি না, কিন্তু আমাদের চেষ্টা এবং সততার ক্ষেত্রে কোনওরকম ঘাটতি নেই, একথা মানুষ বোঝেন—এগিয়ে যেতে পারি তারজন্য আপনারা সাহায্য করুন। আমাদের সততার কথা মানুষ জানেন, সেজন্য মানুষ বামফ্রন্টের দিকে আরও এগিয়ে এসেছেন এবং আপনাদের বর্জন করেছেন। এইকথা বলে মাননীয় অর্থমন্ত্রীর আনীত প্রস্তাবের প্রতি সমর্থন জ্ঞাপন করে এবং আপনাদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় এখানে তাঁর সাপ্লিমেন্টারি এস্টিমেট উপস্থাপিত করেছেন। আমরা বাজেটের সাধারণ বিতর্কের সময়ে বলেছিলাম এবং আমাদের মাননীয় সদস্য সঠিকভাবে এই সাপ্লিমেন্টারি বাজেটের আক্ষরিক বিরোধিতা করেছেন। আপনার কাছে একটা প্রশ্ন উপস্থাপিত করেছেন যে জিরো ডেফিসিট করে বাজেট করার

কৃতিত্ব দেখাবার উদ্দেশ্যে যদি বাজেট পেশ করে থাকেন, তাহলে সেই অর্থমন্ত্রীকে তাঁর দু'বছরের কার্যকালের মধ্যে সাপ্লিমেন্টারি বাজেট এনে একটা ডিস্ট্রিবিউটিভ ক্যারেকটার বাজেটের প্রাথমিক পর্যায়ে অ্যাস্টাবলিশ করলেন—সেই সাপ্লিমেন্টারি বাজেটকে কেন দাবি মতো স্যাংশন করব? কেন তার পক্ষে আমরা রায় দেব? একটা ডিমান্ড কনসেনট্রেটেড করে অর্থমন্ত্রী ট্রেজারি নং ২০০তে কিছু অর্থ বরাদ্দ চেয়েছেন। কি হয়েছে ট্রেজারিতে? তাবড় তাবড় অফিসারদের পলিটিক্যালি মোটিভেটেড করে, তাদের ভিকটিম করে, চূড়ান্তভাবে রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার উদ্দেশ্যে চুরি করা, ডাকাতি করা শিখিয়ে, তাদের পকেটের মধ্যে টাকা ঢুকিয়ে দিয়ে রাজনৈতিক ডাকাতগুলো ট্রেজারি অফিসগুলোকে পার্টি অফিসে পরিণত করা হয়েছে। আমরা এই হাউসে এ নিয়ে বলেছি বা বলার চেষ্টা করেছি। কিন্তু আমাদের বিভিন্নভাবে বাধা দেবার চেষ্টা করা হয়েছে। আলিপুর নজরতখানার কথা পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের মানুষ জানেন। আমরা সেখানকার ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনের কথা বলেছি।

[4-55–5-05 P.M.]

আমি ডিমান্ড নং ২০র কথা বলছি। স্যার, আমি যে কথা বলতে চাই এই বিধানসভা থেকে ঘোষণা করেছিলাম যে প্রাইমা ফেসি অফ দি কেস এস্টাব্লিশড হয়েছে কিন্তু আজ দেড় বছর হয়ে গেল সেই রিপোর্ট বেরুল না উল্টে পশ্চিমবঙ্গের মানুষ কি দেখল যে ভাল ভাল অফিসার যারা যারা ইনফরমেশন দিচ্ছিলেন ওই প্রাইমা ফেসি দি কেস এস্টাব্লিশড করতে তাদের জালিয়াতি করে চুরির দায়ে গ্রেপ্তার করা হল। তাদের ভয় দেখানো হয়েছে যে তোমাদের শেষ করে দেব, তোমাদের বংশে বাতি দিতে কেউ থাকবে না। রাতের অন্ধকারে তাদের উপর আক্রমণ করা হয়েছে, কাউকে না জানিয়ে তাদের বদলি করা হয়েছে। আপনাদের সঙ্গে যে সব রাঘব বোয়াল অফিসাররা সহযোগিতা করেছেন তাদের এক কথায় প্রমোশন দিয়েছেন। আমি আগের হাউসেও বলেছিলাম এই সরকারের যিনি মুখ্য সচিব তিনি পর্যন্ত এই ঘটনার সঙ্গে জড়িত আছেন। যিনি একজন স্বরাষ্ট্র সচিব ছিলেন নজিরবিহীন ঘটনার মধ্যে দিয়ে রাজ্যের স্বরাষ্ট্র সচিব থেকে মুখ্য সচিবের পদে উন্নীত হলেন ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে পলিউট করে। তিনি ট্রেজারি ফান্ড ডাইভার্ট করে আলিপুর নজরতখানার তছরূপে তিনি সাহায্য করেছেন। আজকে সরকারে থেকে তিনি এইভাবে অন্যায় কাজ করেছেন অথচ তার বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এমন কি মিঃ গাঙ্গুলির রিপোর্ট পর্যন্ত আপনারা একস্‌পোজ করেননি। এই সরকারের আমলে চুরি, ডাকাতি এমন পর্যায়ে দাঁড়িয়েছে যে জেলা প্রশাসন, ট্রেজারি অ্যাডমিনিস্ট্রেশন সর্বত্র এইভাবে স্বজনপোষণ দুর্নীতির রাজনৈতিক আখড়া হয়ে দাঁড়িয়েছে। গভর্নমেন্ট ট্রেজারি ফান্ডের টাকা নিয়ে তছরূপ হল তার কোনও বিচার হল না অথচ সাপ্লিমেন্টারি ডিমান্ড এনেছেন এবং আমাদের আবার তা সমর্থন করতে হবে। আমাদের আবার তাদের হয়ে সমর্থন করতে হবে এ হতে পারে? অসীমবাবু চুরি ডাকাতির সঙ্গে যারা জড়িত তাদের সমর্থন করে, সাহায্য করে যাচ্ছেন এবং এইভাবে তাদের অন্যায় কাজের জন্যে সাপ্লিমেন্টারি বাজেট আনবেন আমাদের বিরোধী দলের পক্ষ থেকে তা সমর্থন করতে হবে তা কখনোই হতে পারে না। আজকে মাননীয় সদস্য শ্রী নিখিলানন্দ শর মহাশয় অনেক বড় বড় কথা বলে গেলেন যে ওঁরা নাকি বাস্তব চিত্র দেখছেন। আমরাও বলছি বাস্তব চিত্র তাহলে অবাস্তব চিত্রটা কি? আজকে গ্রামে পানীয় জলের কি

অবস্থা—[illegible]রেটেড রুর‍্যাল ওয়াটার সাপ্লাই কোটি কোটি টাকা দেওয়া সত্ত্বেও আপনাদের অপদার্থতা, দুর্নীতি পরায়ণতা এবং স্বজন-পোষণের জন্য বাঁকুড়ায় ইউনিসেফের টাকা বন্ধ হয়ে গেল কেন? আজকে আপনারা কি কাণ্ড করলেন—কেন্দ্রীয় সরকারের রুর‍্যাল ওয়াটার সাপ্লাইয়ের অফিসার এসেছিলেন, তাঁকে রাত ১০টা অবধি আটকে রাখা হল, তার গাড়ির টায়ার পাংচার করে রাত ১১টার সময়ে গো-ডাউন ইন্সপেকশন করতে দেওয়া হল। আজকে দেড় বছর হয়ে গেল বাঁকুড়া জেলায়, পুরুলিয়া, মেদিনীপুর জেলায় কি অবস্থা সেখানে জলের কোনও ব্যবস্থা করতে পারলেন না। আপনারা সাপ্লিমেন্টারি বাজেটের টাকা চাইছেন। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী নেই, তিনি থাকলে বলতাম তিনি আজকে গোটা স্বাস্থ্য দপ্তরটাকে অস্বাস্থ্য পরিবেশে করে তুলেছেন। ধাপার মাঠের মন্ত্রী যদি আজকে সংবেদনশীল দপ্তরে বসিয়ে দেওয়া হয় তাহলে এই অবস্থাই হবে। স্বাস্থ্যমন্ত্রীই দিনের পর দিন বলে যাচ্ছেন ডাক্তাররা চোর, ডাক্তাররা ঘুস খায়, হাসপাতালে সমানে ডাকাতি হচ্ছে, ডাক্তার মানেই চুরি করে রোগী ভর্তি করে। এই কথাগুলিকে বলছেন যিনি একজন সংবেদনশীল দপ্তরের স্বাস্থ্যমন্ত্রী,তিনিই মাথা, তিনিই হেড। তাহলে কার অপদার্থতা এতে প্রমাণ করে? মাননীয় স্বাস্থ্যমন্ত্রী দিনের পর দিন বলে যাচ্ছে হাসপাতালে চুরি হচ্ছে অথচ তার অপদার্থতার কথা বলতে গেলে চটে যাচ্ছেন। আগের স্বাস্থ্যমন্ত্রী অন্তত এইদিকের থেকে একটু শুনতেন-টুনতেন, মাননীয় অম্বরীশবাবু এখানে আছেন। আজকে বর্তমান স্বাস্থ্যমন্ত্রী যে বলছেন স্বাস্থ্য দপ্তর অস্বাস্থ্যকর পরিবেশে ভরে গেছে তাহলে কি তার মানে এই বোঝায় না অ[illegible]বাবুর রাজত্বকালেই স্বাস্থ্য দপ্তর অস্বাস্থ্যকর পরিবেশে পরিণত হয়েছে? মাননীয় মুখ্যমন্ত্রী পর্যন্ত বলেছেন যে স্বাস্থ্য দপ্তরটি অস্বাস্থ্যকর পরিবেশে পরিণত হয়েছে। হাসপাতালগুলিতে চুরি, ডাকাতি, রাহাজানি ক্রমশই বেড়ে চলেছে। আজকে এই দীর্ঘ ১২ বছর কারা রাজত্ব করেছেন? কে ছিলেন এই দীর্ঘ ১২ বছর ধরে স্বাস্থ্য মন্ত্রী? আজকে যদি চুরি, ডাকাতি, রাহাজানি বেড়ে থাকে এবং স্বাস্থ্য দপ্তর যদি আজকে অস্বাস্থ্যকর পরিবেশে পরিণত হয় তাহলে কাকে দোষ দেওয়া উচিত—অ[illegible]বাবুই তো তাহলে এরজন্য দায়ী। তাকে কোমরে দড়ি দিয়ে তো তাহলে গ্রেপ্তার করা দরকার, তার শাস্তি হওয়া দরকার। এতো আর ৬ মাসের জন্যে মন্ত্রী হননি, দীর্ঘ ১২ বছর ধরে তাঁদের আমলের মন্ত্রীরাই রাজত্ব করে গেছেন। আপনারা তো কথায় কথায় কংগ্রেস আমলে এটা হয়নি বলেন এই যে দুর্নীতি ১২টা বছর ধরে হয়েছে এরজন্য কারা দায়ী? গ্রামের গরিব মানুষ আজকে চিকিৎসার জন্যে, জীবন রক্ষার জন্যে হাসপাতালে যেতে আতঙ্কিত হয়।

আজকে চূড়ান্ত একটা নৈরাজ্য এবং সঙ্কট দেখা দিয়েছে। মুখ্যমন্ত্রী ঘোষণা করেছেন—দেখলাম যে হাসপাতালের চত্বরে আমরা রাজনীতি করতে দেব না। ভাল কথা, কারা করছে, কো-অর্ডিনেশন কমিটির সমস্ত তাবেদার নেতারা করছে। হাসপাতালের চত্বরকে একটার পর একটা হনুমন্তীয় জুটমিলের চেয়ে খারাপ অবস্থায় পৌছে দিয়েছে; সেখানে কারও কথা বলার দরকার নেই। আজ-কে জুনিয়ার ডাক্তাররা ঔষধের জন্য আন্দোলন করলে মুখ্যমন্ত্রী বলেন এটা অগণতান্ত্রিক আন্দোলন। তাদের ব্যর্থতা আজকে সম্ভবত দপ্তরের ব্যর্থতা, এটা আজকে পশ্চিমবাংলার মানুষ জানতে পেরেছে। আজকে এর জন্য আমি সাপ্লিমেন্টারি ডিমান্ড চাইছি, আজকে সেচের ক্ষুদ্র পরিস্থিতিতে মেদিনীপুর জেলার জন্য কবে থেকে বলে আসছি ঘাটাল মাস্টার প্লানের কথা, ময়না বেসিনের কথা, কেলেঘাই, কপালেশ্বরীর কথা—ইদানীংকালে কিছু ছিটেফোঁটা অর্থ সাহায্য দিয়েছেন। ঐ ভগবানপুর নদী গ্রামের নিষ্কাশন

প্রণালীর সংস্কারের জন্য কিছু ছিটেফোঁটা অর্থ সাহায্য দিয়েছেন। আজকে সারা দক্ষিণবঙ্গের সাথে হাওড়া ও হুগলি নদী নিম্ন দামোদর পরিকল্পনার জন্য অবহেলিত হয়ে পড়ে আছে। আজকে সেচের কথা বলতে গেলে, বলেন, আমরা শেষ হয়ে গেলাম—তিস্তা ব্যারেজের কথা বলেন। তিস্তা ব্যারেজ করতে গিয়ে পশ্চিমবাংলায় একটা প্রজেক্ট হবে এটা দক্ষিণপন্থীরা জানত। তারা সেখানে আজকে অবহেলিত হয়ে আছে। আজকে বিধানসভার মাননীয় ক্ষুদ্র সেচমন্ত্রীকে যখন প্রশ্ন করছিলাম তখন তিনি ভাল করে উত্তর দিতে পারছিলেন না। আমরা যখন প্রশ্ন করি, তখন বলেন নোটিশ দিন। আজকে ইনডিসক্রিমিনেটের অগভীর নলকূপের ব্যাপার তাদের কাছে হিসাব নেই। আজকে শ্যালোটিউবওয়েলের অজুহাত দিয়ে অগভীর নলকূপ কোথায় বসাবে, কি বসাবে না, সরকার তা বলতে পারছেন না। আজকে কয়েক বছর ধরে দপ্তরের মন্ত্রী আছেন, সেখানে আন্ডার গ্রাউন্ড ওয়াটার-লেভেল সার্ভে বোর্ড বলে একটা সংস্থা তাদের কাছ থেকে সঠিক সমীক্ষার রিপোর্ট সংগ্রহ করে আপনারা ঠিকভাবে বৈজ্ঞানিক পথে ঘোষণা করতে পারলেন না, যে, কোনও জেলায় অগভীর নলকূপকে সঠিকভাবে কাজে লাগিয়ে মাটির নিচের জলকে সঠিকভাবে কাজে লাগিয়ে কৃষি ক্ষেত্রে এগিয়ে যেতে পারবে। আপনারা ভূমি সংস্কারের কথা বড় করে বলছেন, আপনারা নাকি চ্যাম্পিয়ন অফ দি সমস্ত রাজ্যগুলির ক্ষেত্রে চ্যাম্পিয়ন। আপনারা এই ব্যাপারে বহাল তবিয়তে মশগুল হয়ে থাকেন। কিন্তু তাতে কি সেচ ব্যবস্থা বাড়াতে পেরেছেন? আজকে ইরিগেশন পোটেনশিয়াল বাড়াতে পেরেছেন? আজকে সত্যিকারের সরকারি উদ্যোগে ইরিগেশন, পোটেনশিয়ালকে পেতে পারেন, বাড়াতে পারেননি। সরকারি উদ্যোগে সবচেয়ে বেশি অবহেলিত কোনও দপ্তর যদি থাকে তাহলে সেটা সেচ দপ্তর। কারণ আপনারা জানেন ঐ দপ্তর আপনারা কন্ট্রোল করেন না, এটা বামফ্রন্টের জন্য থেকে আর. এস. পি. প্রবাহমানকাল ধরে দখল করে রয়েছে। প্রথমে কিছুটা ছিল প্রভাতবাবুর এটা একটা তলার শরিকী দল, এদের ডানা কেটে দাও বাড়তে দিয়ো না, ক্ষুদ্র সেচমন্ত্রী তার নিজের বিধানসভায় এলে বেইজ্জত হয়ে যান। তার এলাকায় কোথায় একটা ডিপটিউবওয়েল হবে, সেটার বলার অধিকারও ক্ষুদ্র সেচমন্ত্রীর নেই, আমি দেখেছি কিভাবে তিনি সম্মানহানি হয়েছেন। আজকে সমগ্র জেলা প্রশাসনগুলিও নুব্জ কুব্জ হয়ে গিয়েছে, কোনও কথা বলার অধিকার নেই। ডি. এম.-কে ফোন করলে তিনি বলেন যে, ১ মিনিট অপেক্ষা করুন, আগে কমিউনিস্ট পার্টির ডিস্ট্রিক্ট সেক্রেটারির মতটা নিয়ে নিই, এস. পি.কে ফোন করলে বলেন, আগে নন-গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশনের কাছ থেকে মতটা নিই। এইতো অবস্থা। আজকে আবার আপনি সেই এলাকার জন্য সাপ্লিমেন্টারি ডিমান্ড চাইছেন। আজকে আপনি ডিস্ট্রিবিউটিং ক্যারেকটার অফ বাজেট করেছেন। আপনি বার বার ধরে ঘোষণা করেছেন একটা সুসংহত অর্থনৈতিক ব্যবস্থা গড়ে তুলতে চান। আপনাদের বক্তব্যের রেস টেনে বলি আপনারা বলেছেন। আমার শেষ কথা I cannot take the risk of the deficit budget আপনি স্বপ্ন দেখবেন না, তাহলে আপনি নতুন জীবনের কথা বলবেন না, নতুন চিন্তার কথা বলবেন না, এগিয়ে যাওয়ার কথা বলবেন না, লক্ষ লক্ষ বেকার যুবকদের তাদের বেকারত্বের যন্ত্রণায় নতুন পথ দেখার কথা বলবেন না। আপনি শিল্পের প্রগতির কথা বলবেন না, এই যে আপনার ডান দিকে বসে আছেন ক্ষুদ্র ও কুটির শিল্পের মন্ত্রী তিনি কি সর্বনাশ করেছেন, পার্টিবাজি একমাত্র নেতা, দলবাজির একমাত্র নেতা কি সর্বনাশটাই করেছেন বেকার যুবকদের নিয়ে। সেন্ট্রাল গভর্নমেন্ট—১৯৮৩তে, ১৯৮৫র ১৫ই আগস্ট তদানীন্তন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী ঘোষণা করেছিলেন সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রাম।

[5-05–5-15 P.M.]

গ্রামের বেকার যুবকদের কর্মসংস্থান প্রকল্পের ক্ষেত্রে ডি. আই. সি.র আন্ডারে একটা টাস্কফোর্স হয়েছিল। এই টাস্কফোর্সের অধীনে একটা কমিটি হবার কথা এবং তাদের মাধ্যমে, বেকার যুবকদের অ্যাপ্লিকেশন প্রসেস করে ব্যাঙ্কের সহায়তায় প্রথমে ২৫ হাজার টাকা এবং তারপর ৩৫ হাজার টাকার দেবার কথা। শুনলে অবাক হবেন, এই মন্ত্রী মহাশয় গোপনে কটেজ ইন্ডাস্ট্রিস ডাইরেকটোরেটকে দিয়ে, ডি. এম.কে চাপ দিয়ে ইন্টারভিউ বোর্ড এবং টাস্ক ফোর্সকে অ্যাভয়েড করে, বাইপাস করে রাজনৈতিক স্বার্থে ব্লকে ব্লকে সেই অ্যাপ্লিকেশনগুলো প্রসেস করতে পাঠিয়েছিলেন। কিন্তু এই জিনিস ধরা পড়ে যাওয়ায় একটাও হয়নি। ব্যাঙ্কের চেয়ারম্যান বলেছেন সেন্ট্রাল গভর্নমেন্টের কন্ডিশন ভায়লেট করে দলবাজির জন্য আমরা টাকা দিতে পারব না। আপনি ৬৬৫ হাজার যুবকের কথা বলেছেন। কিন্তু আমি বলছি আপনার সদিচ্ছা থাকলেও সহকর্মীদের কন্ট্রোল করতে না পারার জন্য আপনি এগুতে পারছেন না। আপনাদের দলীয় মন্ত্রিসভা বলে আলিমুদ্দিন স্ট্রিটের চাপে আপনাকে সুসংহত অর্থনৈতিক প্ল্যানের কথা বলতেই হয়। আপনি এম. আই. টি.র ইকনমিক থিওরি নিয়ে ডক্টরেট হবার পর কলকাতা বিশ্ববিদ্যালয়ে অধ্যাপকের পদে আসীন ছিলেন। কিন্তু এখানে আপনি কিছু করতে পারবেন না। আপনি একটা অর্থনৈতিক চিত্র, একটা ইকনমিক ফিলসফি তুলে ধরবার চেষ্টা করছেন কিন্তু কিছু করতে পারছেন না। এই পলিটিক্যাল মেশিনারিতে, এই কমিউনিস্ট ল্যাবোরেটরিতে আপনি শুধু এক্সপেরিমেন্টাল গিনিপিগ। আপনি জানেন কিভাবে সেল্‌স ট্যাক্সে ইভেসন হচ্ছে, কিভাবে এক্সাইজ ডিউটিতে ইভেসন হচ্ছে। লক্ষ লক্ষ টাকা থেকে রাজ্য সরকার বঞ্চিত হচ্ছে। এখানকার মেশিনারি কন্ট্রোল, অ্যাডমিনিস্ট্রেটিভ কন্ট্রোল আপনি করতে পারেননি। কারণ এটা অসীমবাবু কন্ট্রোল করেন না, এটা কন্ট্রোল করে কো-অর্ডিনেশন কমিটি, এটা কন্ট্রোল করে আলিমুদ্দিন স্ট্রিট। আপনি অর্থনৈতিক ক্ষেত্রে চ্যাম্পিয়ন হবার চেষ্টা করেছেন। ডঃ ভবতোষ দত্ত পর্যন্ত আপনাদের যে সমস্ত ল্যাকুনা আছে, ফিসক্যাল পলিসির মধ্যে যে গোলমাল রয়েছে তা নিয়ে সমালোচনা করেছেন। আমরা অর্থনৈতিক অঙ্কের কথা বললেই আপনি রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার কথা, নাবার্ডের কথা বলেন, কেন্দ্রীয় উন্নয়ন মন্ত্রীর সার্টিফিকেট দেখান। কিন্তু বাস্তবে কি হচ্ছে? আমি মন্ত্রী মহাশয়কে বলছি, আপনি শুধু কাগজে কলমে তৃপ্ত হবেন না, পায়ে হেঁটে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় গিয়ে দেখুন কি উন্নয়ন পশ্চিমবাংলার হয়েছে। আপনি কি জানেন, ৯ হাজার গ্রামে এখনও পানীয় জলের ব্যবস্থা নেই?

লক্ষ লক্ষ টাকার মিনিকিট কমলবাবুর হাত দিয়ে অনুমোদন করিয়ে আপনাদের দলের লোকদের দিয়ে চুরি, ডাকাতি করিয়েছেন এবং তার উন্নতি কিছুই হয়নি। শুধু অঙ্কের হিসাব দিয়ে, এখানে দলীয় বক্তৃতা দিয়ে আপনি আপনার দলের লোকদের হাততালি পেতে পারেন, কিন্তু তাতে পশ্চিমবাংলাকে এগিয়ে নিতে পারবেন না। আপনি অর্থনৈতিক ক্ষেত্রে পুরো স্ট্যাগনেশন এনে দিয়েছেন। ইট ইজ এ পিকচার অব ইকনমিক স্ট্যাগনেশন। আজকে সবকিছু থেমে গেছে এবং আশ্চর্যের ব্যাপার তবুও আপনারা মানুষকে এগিয়ে যাবার কথা বলছেন না। এই সাপ্লিমেন্টারি বাজেট আপনি একটা ডিস্ট্রিবিউটিভ ক্যারেকটার নিয়ে উপস্থাপিত করেছেন। আমি মনে করি এতে আপনি কমিউনিস্ট ফিলসফি, মার্কসিস্ট অর্থনীতির বিরুদ্ধাচারণ করেছেন।

একজন মার্কসিস্ট ফাইনান্স মিনিস্টার হিসেবে আপনি যে সাপ্লিমেন্টারি বাজেট এখানে উপস্থিত করেছেন তাতে আমি মনে করি আপনি আপনার চিন্তাধারাকে কন্ট্রাডিক্ট করছেন।

মার্কসিজম কখনও ডোলের কথা বলে না, টেম্পোরারি রিলিফের কথা কখনও বলে না। মার্কসিজম কখনই বলে না টেম্পোরারি রিলিফ দিয়ে একটা জায়গায় দাঁড়িয়ে অবস্থার সামাল দেবেন। থিয়োরি কন্ট্রাডিক্ট করছেন। নিজেদের সামগ্রিক বাস্তব চিত্র থেকে অনেক দূরে সরে গিয়ে আজকে একটা স্থিতাবস্থা বজায় রাখার জন্য ভারতবর্ষের সামনে সিউডো ইকনমিক ক্যারেকটার এক্সপ্লোর করার জন্য দেখাচ্ছেন যে, আমাদের মত স্বার্থক অর্থমন্ত্রী, পশ্চিমবাংলার অর্থনৈতিক চিত্র আর কোথাও নেই। আসলে এটা কয়েক কোটি টাকার ঘাটতি বাজেটে দাঁড়াবে এবং সাপ্লিমেন্টারি বাজেট সেইভাবে নিয়ে এসেছেন। আমরা এর তীব্র বিরোধিতা করছি। আপনারা এই সাপ্লিমেন্টারি বাজেটে ডোল দেবার ব্যবস্থাকে এস্ট্যাবলিশ করেছেন। ডিস্ট্রিবিউটিভ ক্যারেকটার তৈরি করার চেষ্টা করেছেন। ল্যাক অব মনিটারি অ্যাডমিনিস্ট্রেটিভ ক্যারেকটার তৈরি করার চেষ্টা করেছেন। ল্যাক অব মনিটারি অ্যাডমিনিস্ট্রেটিভ লাইক কন্ট্রোল নেই এবং সার্বিক প্রশাসনের ক্ষেত্রে যেভাবে রাজনৈতিক অনুপ্রবেশ ঘটিয়ে শৈথিল্য সৃষ্টি করা হয়েছে, তার বিরুদ্ধে আমাদের মত প্রকাশ করতে হবে। সেইজন্য আমরা এই সাপ্লিমেন্টারি বাজেটের বিরোধিতা করি এবং আমাদের যে সমস্ত কাট মোশন নিয়ে এসেছি সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারি বাজেট পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমি বিরোধী দলের মাননীয় দু'জন সদস্যের বক্তব্য শুনলাম। তাদের বক্তব্য শুনে মনে হল তারা যেন সব সময় ভারতবর্ষের বাইরে বসেই এই সাপ্লিমেন্টারি বাজেটের বিরোধিতা করছেন। কারণ, আমরা জানি কেন্দ্রীয় সরকার ভারতবর্ষে এক বিপুল ঘাটতিপূর্ণ বাজেট উপহার দিয়েছেন। কিন্তু তা সত্ত্বেও তারা প্রতিবছরই সাপ্লিমেন্টারি বাজেট পেশ করেন এবং ভারতবর্ষের সমস্ত অঙ্গ রাজ্যেই এই ধরনের সাপ্লিমেন্টারি বাজেট পেশ করা হয় এবং তার যথেষ্ট সঙ্গত কারণও আছে। আমরা দেখছি কেন্দ্রীয় সরকার সংসদকে পর্যন্ত এড়িয়ে বিভিন্ন জিনিসপত্রের মূল্যবৃদ্ধি ঘটাচ্ছেন। তার ফলে কোনও একটি নির্দিষ্ট পরিকল্পনায় নির্দিষ্ট ব্যয় বরাদ্দ ধরা সত্ত্বেও কোনও ভাবেই সেই অনুমোদিত ব্যয় বরাদ্দের মধ্যে কাজটি শেষ করা যায় না। সঙ্গতভাবেই সেই কাজ শেষ করতে গেলে সাপ্লিমেন্টারি বাজেটের প্রশ্ন দেখা দেয়। সেইভাবেই আমাদের মাননীয় অর্থমন্ত্রী এই সাপ্লিমেন্টারি বাজেট পেশ করেছেন এবং সেই কারণেই আমরা তাকে পূর্ণ সমর্থন করি। মাননীয় সুব্রত মুখার্জি বললেন যে, আমাদের বাজেটে মূলত আমরা কৃষির উপর জোর দিয়েছি, শিল্পের উপর জোর দিইনি, তাকাইনি। আমি অত্যন্ত জোরের সাথে বলছি যে, একটা দেশের সামগ্রিক উন্নতি করতে গেলে শিল্পের উন্নতি অবশ্যই করতে হবে। কিন্তু আমাদের দেশের যে পরিকাঠামো—ভারতবর্ষে যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর যে ব্যবস্থাপনা আছে, সেই ব্যবস্থাপনায় রাজ্য সরকারের সদিচ্ছা থাকলেও, সুচিন্তিত পরিকল্পনা থাকলেও কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে সেই অনুমোদন বছরের পর বছর আমরা পাই না। যার ফলে পশ্চিমবঙ্গে বৃহৎ কোনও শিল্পের বিকাশ সম্ভব হয়নি। আমাদের সামনে হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স, বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প ইত্যাদি পরিকল্পনা আছে। এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের ধারাবাহিক বঞ্চনা আর বিমাতৃসুলভ মানসিকতা সর্বস্তরেই ফুটে উঠেছে।

[5-15–5-25 P.M.]

তাই আমি তাঁদের কাছে অনুরোধ রাখছি সারা পশ্চিমবাংলার সার্বিক উন্নয়ন, শিল্পের উন্নয়ন যদি সম্ভবপর হয় তাহলে সেখানে বিরোধিতা করবেন না। পশ্চিমবঙ্গ সরকারের যে যুক্তিসঙ্গত দাবি, পশ্চিমবাংলার বেকার যুবকদের কর্মসংস্থানের জন্য রাজ্য সরকার তাদের সীমিত ক্ষমতার মধ্যে যে চেষ্টা করে যাচ্ছেন সেটা যাতে রূপায়িত হয় তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছে বিরোধীদলের পক্ষ থেকে দাবি করা উচিত এবং আমি আশা করি সেই দাবি বিরোধীদল করবেন। আমরা বৃহৎ শিল্পের উন্নতি করতে না পারলেও পশ্চিমবাংলার শিল্প ক্ষেত্রে অনেক উন্নতি হয়েছে একটা ধারাবাহিক প্রক্রিয়ার মাধ্যমে এটা নিশ্চয়ই তাঁরা স্বীকার করবেন। আজকে কেন্দ্রীয় সরকারের বাজেটে যে ঘাটতি দেখানো হয়েছে সে সম্বন্ধে বলা হয়েছে আমাদের সামনে বড় সমস্যা হচ্ছে খরা এবং সেইজন্যই এই ঘাটতি। কিন্তু আমাদের রাজ্যের অবস্থা কি? এই রাজ্যে এর আগে বিধ্বংসী বন্যা হয়েছে, খরা হয়েছে এবং এবছর পশ্চিমবাংলার ১২টি জেলায় অতি বৃষ্টির জন্য প্রচুর ক্ষয়ক্ষতি হয়েছে। কিন্তু পশ্চিমবাংলা সরকারের বাস্তব চিন্তা ছিল বলে আমরা খাদ্যের উৎপাদন বাড়িয়েছি যার ফলে পশ্চিমবাংলার খেটে খাওয়া মানুষ, কৃষক, মজুর, বর্গাদার এঁরা দু'বেলা খেতে পেয়েছে এবং পাচ্ছে। এই সরকারের সুষ্ঠু নীতি ছিল বলে এটা সম্ভব হয়েছে। রাজ্য সরকারের তরফ থেকে মিনিকিট, সার, সেচের জল যদি ঠিকভাবে কৃষকদের কাছে পৌছে দিতে না পারতাম তাহলে এটা সম্ভব হত না। কৃষকদের কাছে এই সমস্ত সেচের সরঞ্জাম পৌছে দিতে পেরেছি বলে এই উন্নয়ন সম্ভব হয়েছে। আমাদের পশ্চিমবাংলায় কুটির শিল্পেরও উন্নতি হয়েছে। সারা ভারতবর্ষে তুলো এবং সুতোর দাম বাড়া সত্ত্বেও পশ্চিমবাংলার তাঁত শিল্পকে আমরা বাঁচিয়ে রাখার চেষ্টা করছি এবং তার ফলে আমাদের তাঁত শিল্পের জিনিসপত্র সাধারণ মানুষ, কৃষক এবং ক্ষেতমজুররা কিনতে পারছে। এই সরকারের বাস্তব দৃষ্টিভঙ্গির ফলে মানুষের ক্রয় ক্ষমতা বেড়েছে। আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এবং সাপ্লিমেন্টারি বাজেট রেখেছেন তাতে দেখছি কৃষি এবং শিল্প ক্ষেত্রে চিন্তাভাবনা সঠিকভাবেই রেখেছেন। শুধু তাই নয়, আগামীদিনে পশ্চিমবাংলায় যাতে বড় শিল্প এবং তার পাশাপাশি ছোট শিল্প গড়ে ওঠে এবং কৃষকদের উন্নতি হয় সেদিকে দৃষ্টি রেখে ব্যয়বরাদ্দ রেখেছেন এবং তারজন্যই আমি এই প্রস্তাবকে সমর্থন করছি। সুব্রতবাবু বললেন আমাদের এই বাজেট নাকি প্রচারমুখী। তিনি বলেছেন এঁরা সকল ক্ষেত্রেই ব্যর্থ হয়েছেন, শিল্পের ক্ষেত্রে ব্যর্থ হয়েছেন এবং সেচের কথা বলা হয়নি।

স্যার, টি. ভি.র দ্বিতীয় চ্যানেলের উদ্বোধন যখন এখানে করা হয় তখন আমরা বলেছিলাম রাজ্য সরকারের হাতে এটা দেওয়া হোক। তাঁরা টি. ভি. এবং রেডিওর মাধ্যমে রাজ্য সরকারের ভাল কাজের প্রচার কতখানি করেন সেটা আমরা জানি। বিরোধীদলের পক্ষ থেকে বলা হয় পশ্চিমবঙ্গ সরকারের হয়ে টি. ভি.র মাধ্যমে প্রচার করা হয়। কিন্তু আমরা জানি তাঁরা তাঁদের নিজেদের চিন্তাধারা অনুসরণ করে পশ্চিমবঙ্গ সরকার সম্বন্ধে বলেন। বিরোধীপক্ষ থেকে বলা হয়েছে রাজনৈতিক ফায়দা লোটার জন্য আমরা এই বাজেট পেশ করেছি।

স্যার, একথা আমরা জানি যে ওঁদের রাজনৈতিক চিন্তাভাবনা এবং তত্ত্ব এবং আমাদের রাজনৈতিক চিন্তাভাবনা ও তত্ত্বের মধ্যে একটা ফারাক হবেই। তার কারণ হচ্ছে আমরা

সাধারণ খেটে খাওয়া মানুষের কথা চিন্তা করি এবং তাদের স্বার্থের দিকে দৃষ্টি দিয়ে কাজ করি। সুতরাং স্যার, আমাদের সেই রাজনৈতিক চিন্তাধারা থেকেই এই বাজেট রচনা করা হয়েছে এবং সেই সেই মানুষরা যাতে এই বাজেট থেকে উপকৃত হন সেটা দেখা হয়েছে। স্বভাবতই ওঁদের মতের সাথে আমাদের মতের অমিল থাকবে। আমি আবার স্যার, বলছি, নিশ্চয় একটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি সামনে রেখে গরিব খেটে খাওয়া মানুষের স্বার্থে এই বাজেট প্রণয়ন করা হয়েছে। স্যার, আজকে সারা ভারতবর্ষের অর্থনীতি যেভাবে ভেঙে পড়েছে এবং দিনের পর দিন যেখানে সঙ্কট তীব্র থেকে তীব্রতর হচ্ছে সেখানে আমরা দীর্ঘদিন ধরে দাবি করে আসছি যে কেন্দ্রীয় সরকারকে তাদের জনস্বার্থবিরোধী নীতি পরিবর্তন করতে হবে এবং সাধারণের কল্যাণের জন্য কাজ করতে হবে। আমাদের দাবি, সাধারণ মানুষ যাতে তাদের নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্র ন্যায্য মূল্যে ক্রয় করতে পারে তারজন্য কেন্দ্রীয় সরকারকে ভর্তুকি দিয়ে সেগুলি কম দামে সরবরাহ করতে হবে। কেন্দ্রীয় সরকার যদি আমাদের দাবি মেনে নিয়ে তাদের ঐ জনস্বার্থবিরোধী নীতিগুলির পরিবর্তন না ঘটান, তাদের চিন্তার পরিবর্তন না ঘটান তাহলে যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় একটি রাজ্যের পক্ষে সাধারণ মানুষের অর্থনৈতিক উন্নতি ঘটানো কখনও সম্ভব নয়। বিরোধী দলের মাননীয় সদস্যদের কাছে আমার অনুরোধ, আজ ভারতবর্ষে যে সঙ্কটময় অবস্থা চলেছে এই সঙ্কটময় অবস্থার যদি পরিবর্তন ঘটাতে হয় তাহলে আপনারাও আমাদের সঙ্গে কেন্দ্রীয় সরকারকে বলুন যে তারা যেন তাদের ঐ সব নীতির পরিবর্তন ঘটান। এই প্রসঙ্গে স্যার, আরও বলতে চাই যে একটা যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় কেন্দ্রীয় সরকারের উচিত রাজ্য সরকারগুলিকে তাদের ন্যায্য যে টাকা পাওয়া দরকার সেটা দেওয়া। এর থেকে যদি রাজ্যগুলিকে বঞ্চিত করা হয় তাহলে কোনও অঙ্গরাজ্যের পক্ষে সার্বিক উন্নয়নের কাজ করা সম্ভব নয়। যদিও পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তাদের সীমিত অর্থনৈতিক ক্ষমতার মধ্যে উন্নয়নের কাজগুলি বাস্তবায়িত করার চেষ্টা করছেন তবুও স্যার, এই প্রসঙ্গে বলব, কেন্দ্র-রাজ্য সম্পর্কে উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার যদি মেনে নেন তাহলে পশ্চিমবঙ্গের সাধারণ খেটেখাওয় মানুষদের উপকার হবে এবং বেকারদের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে। বিরোধী দলের মাননীয় সদস্যদের কাছে আমার অনুরোধ, আমাদের দাবিগুলি আদায় করার ক্ষেত্রে যে আন্দোলন সেই আন্দোলনে আপনারা সামিল হোন। স্যার, আমাদের রাজ্যে সেল্‌ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামের মাধ্যমে রাজ্যের বেকার যুবকদের কর্মসংস্থানের ব্যবস্থা করা হয়েছে। এইসব পরিকল্পনা যাতে বাস্তবায়িত করা যায় তারজন্য সকলকে উদ্যোগী হবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। আপনি জানেন স্যার, গতকাল সারা পশ্চিমবঙ্গে 'বেকার বিরোধী দিবস' বিভিন্ন বামপন্থী সংগঠনের পক্ষ থেকে পালন করা হয়েছে। সেখানে আমরা দাবি করেছি যে, বেকার যুবকদের কাজের অধিকারকে সাংবিধানিক স্বীকৃতি দিতে হবে। বিরোধী দল এই বিধানসভায় বসে আমরা দেখছি অনেক সমালোচনা করছেন কিন্তু আসল ক্ষমতা যে তাঁদের হাতে বা কেন্দ্রের হাতে সে ব্যাপারে তাঁরা কিছু বলছেন না। এ ব্যাপারে পরিবর্তন না ঘটালে পশ্চিমবঙ্গের মতন একটা অঙ্গ রাজ্যের পক্ষে সার্বিক উন্নয়ন ঘটানো সম্ভব নয়। পরিশেষে এই সাপ্লিমেন্টারি বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[5-25–5-35 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার অনুমতি নিয়ে এই সাপ্লিমেন্টারি বাজেটের বিরোধিতা করতে উঠেছি এবং আমাদের দেওয়া যে অসংখ্য কাট মোশন আছে সেই কাট মোশনগুলিকে সমর্থন করছি। স্যার, অসংখ্য মানে ৯৯টা এই রকম সাপ্লিমেন্টারি বাজেট। আমি কখনও শুনিনি যে ৯৯টা হেডে সাপ্লিমেন্টারি বাজেট দেওয়া হয়েছে। প্রকৃতপক্ষে সব মন্ত্রী থেকে আই বেগ টু মুভ করে এক একটা সাপ্লিমেন্টারি বাজেট দিতে গিয়ে অর্থমন্ত্রী মহাশয় যে কথা বলেছেন, এই সাপ্লিমেন্টারি বাজেট দেবার যে নিয়মকানুন আছে সেটা মানা হয়নি। কাউল অ্যান্ড শকধর, থার্ড এডিশন, পেজ ৬১১-তে বলছে যে সাপ্লিমেন্টারি বাজেট কি রকম হবে। আপনি দেখুন, এখানে আছে After the presentation of the supplementary or excess demands for grants, as the case may be, copies of the Books of Demands for Supplementary for Excess Grants, supplied by the Ministry concerned, are circulated to members. These books give the details of the expenditure, the overall cost of a project for which money is being asked for, and its break-up in broad details for the information of Parliament, even though Parliament's approval is sought only for a portion of the expenditure to be incurred either on the project or a phase of it.

আপনি যদি এই সাপ্লিমেন্টারি ডিমান্ডের বইটা পড়েন তাহলে দেখবেন যে হিসাব দেওয়া আছে একটা হেডে তার তলায় একটা লাইন লেখা আছে the excess expenditure is due to the increase of establishment charges ৯৯টার মধ্যে বোধ হয় ৭০টিতে হয় ডি. এ. বেড়েছে, না হয় ইন্টারিম রিলিফ দেওয়া হয়েছে, না হলে কর্মচারিদের অন্য কোনওভাবে সুযোগ বেড়েছে। আমি আগেই বলেছি যে এই ধরনের খরচ. এগুলি হচ্ছে অ্যান্টি-ডেভেলপমেন্ট, উন্নয়ন বিরোধী। এগুলি হচ্ছে স্ট্যাগনেশন ক্রিয়েটিভ। আমি আপনার মাধ্যমে কয়েকটি জিনিস পয়েন্ট বাই পয়েন্ট বিচার করতে চাই। এই যে সাপ্লিমেন্টারি ডিমান্ড ফর গ্রান্টস ওরা দিলেন, আমি প্রত্যেকটি হেড ধরে ধরে ক্যাটেগোরিক্যালি বলব, মন্ত্রী মহাশয় তার জবাব দেবার জায়গা পাবেন না। স্যার, একটা জিনিস আমি প্রথমে বলছি, এই যে রাজ্য সরকার প্রশাসনের মধ্যে দিয়ে এদের মাইনা বাড়িয়েছেন, ডি. এ. বাড়িয়েছেন, কিন্তু আপনি জানেন যে ভিজিলেন্স কমিশন একটা রাজ্যে আছে তদারকি করার জন্য ১৯৭৯ সাল থেকে ভিজিলেন্স কমিশন কোনও রিপোর্ট জমা দেননি। এরা ভিজিলেন্স কমিশনকে কোনও আইনগত অধিকার দিতে অস্বীকার করেছেন। ১৯৭৯ সালের পর থেকে ভিজিলেন্স কমিশন রিপোর্ট দিতে পারেনি। তার ফলে ডিফলকেশন হয়েছে। এই ডিফলকেশনের বিষয়ে যাতে কিছু না বলতে পারা যায় সে জন্য ভিজিলেন্স কমিশনকে উইথহোল্ড করা হয়েছে। ভিজিলেন্স কমিশনের লাস্ট রিপোর্ট যেটা বেরিয়েছে তাতে ওরা বলেছেন, ভিজিলেন্স কমিশন একটা রেজলিউশন করেছিলেন যে কমিশন রিপোর্ট দেবেন এবং রেজলিউশন করে ওরা চেয়েছিলেন ভিজিলেন্স কমিশনকে যাতে একটা পার্মানেন্ট বেসিসে রাখা হয় তার জন্য সাজেস্ট করেছিলেন। কিন্তু সেটা করা হয়নি। বছরের পর বছর রাস্তার জন্য চুরি হচ্ছে, পাবলিক আন্ডারটেকিংগুলিতে চুরি হচ্ছে, সমস্ত প্রশাসনিক স্তরে চুরি হচ্ছে, কিন্তু কোনওরকম রিপোর্ট ওরা দেননি। তারপরে

চাকরি-বাকরি দেবার জন্য পাবলিক সার্ভিস কমিশনের জন্য গ্রান্ট এনেছেন, সাপ্লিমেন্টারি ডিমান্ড এনেছেন রাজ্য সরকার, পাবলিক সার্ভিস কমিশন থেকে একটিও চাকুরি দেওয়া হয়নি। এমন কি ডাক্তারদেরও পাবলিক সার্ভিস কমিশনের বাইরে থেকে চাকুরি দেওয়া হয়েছে। পাবলিক সার্ভিস কমিশনের লাস্ট রিপোর্ট যেটা ১৯৮০-৮১ সালের সেটা এই হাউসে প্লেস করা হয়েছিল।

আপনি পাবলিক সার্ভিস কমিশনের টাকা বাড়াতে বলছেন, তার কারণ এখন মাইনে বেড়েছে, ডি. এ. বেড়েছে। কিন্তু গত সাত বছরে পি. এস. সি. কাকে চাকরি দিয়েছে, কী চাকরি দিয়েছে, কোনওরকম রিপোর্ট তারা দেয়নি। এই মন্ত্রী এই সরকার আমাদের হাউসের কাছে পেশ করেননি। তাহলে কি দেখলাম? সরকারের যেগুলো স্ট্যাচুটারি দায়িত্ব তা পালন করেননি। কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেলের রিপোর্ট রাখার কথা আমি আগে ভোট অন অ্যাকাউন্টস এর সময় বলেছিলাম। রাখছেন না। পাবলিক সার্ভিস কমিশনের রিপোর্ট পেশ করছেন না, ভিজিলেন্স কমিশনের রিপোর্ট এখানে পেশ করছেন না। এক কথায় এঁদের সরকারের হিসাবের উপর তদারকি করে এমন কোনও সংস্থার কোনও রিপোর্ট জনসাধারণের সামনে আসছে না। অথচ মন্ত্রী বলছেন তাঁকে আরও টাকা দিতে হবে আরও বেশি, তার জন্য সাপ্লিমেন্টারি পাস করতে হবে। আমার এখানেই আপত্তি। আর একটা খবর সম্প্রতি বেরিয়েছে, মুখ্য সচিব ছিলেন, বর্তমানে নেই, পশ্চিমবঙ্গের ৬।। কোটি টাকার হিসাব কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল—এই রিপোর্টটা গতকাল বেরিয়েছে, ৬।। শত কোটি টাকার হিসাব কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল চেয়েছেন, কিন্তু কোনও রিপোর্ট তারা পাননি। গতকাল না কি মুখ্য সচিব মিটিং-এ ডেকেছিলেন সব দপ্তরকে, সমস্ত হিসাব দিতে বলেছেন। বামফ্রন্ট সরকারের লোকেরা কোনও হিসাবের মধ্যে নেই। কারও কাছে হিসাব ওঁরা দেবেন না। ফলে কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল এর রিপোর্ট পড়া হচ্ছে না। এখন আমি আসব সাপ্লিমেন্টারি ডিমান্ডে, তার মধ্যে রেভিনিউ এক্সপেন্ডিচার হচ্ছে ২৩১ কোটি ৩৮ লক্ষ টাকা আর ক্যাপিট্যাল এক্সপেনডিচার ৩৩ কোটি ৭৮ লক্ষ টাকা। উনি বলছেন যে ফাইন্যান্সিয়াল ডিসিপ্লিন আনছেন। আমি বলি সাপ্লিমেন্টারি ডিমান্ড ১৯৮৬-৮৭ সালে দেওয়া হয়েছিল ২৫৬ কোটি ৯০ লক্ষ টাকার, তার থেকে এবার বেড়ে গেছে ৩০ কোটি টাকা সাপ্লিমেন্টারি ডিমান্ড। উনি বলছেন ডিসিপ্লিন আনছেন, কোথায় ডিসিপ্লিন, আমার বন্ধু সুব্রতবাবু এই সম্পর্কে বলেছেন। প্রতিবার বাজেটে একটা স্টান্ট দেন, কিন্তু আপনার সাপ্লিমেন্টারি ডিমান্ডের পরিমাণ বেড়ে যাচ্ছে। তারপর মজার ব্যাপার দেখুন, ক্যাপিট্যাল এক্সপেন্ডিচার যেখানে ২০ পারসেন্ট ১৯৮৬-৮৭ সালে ছিল, এবার ১২ পারসেন্ট। তার মানে কি, রেভিনিউ এক্সপেন্ডিচার বেড়েছে এবং কি হয়েছে রাজ্য বাজেটে? যে টাকা অ্যালোকেশন, সেই টাকা অ্যালোকেশনের জায়গায় আনইউটিলাইজ থাকছে, পরে খরচ হচ্ছে না, পরের বারে ক্যারেড ওভার হচ্ছে। ফলে অর্থমন্ত্রী যখন আমাদের বলছেন, একটা হিসাব দিচ্ছেন কি কাজ হয়েছে না হয়েছে, সেটা আমাদের বলছেন না। আমি দু'একটা খাতের কথা ধরি, ধরুন ডিমান্ড নং এক, সবচেয়ে আগে যে ডিমান্ড স্টেট লেজিসলেচার, সেখানে সাপ্লিমেন্টারি ডিমান্ড দেওয়া হয়েছে, কিন্তু কি অবস্থা [*]? সরকার [*] টাকা দেয় না, এমন কি ১৯৭৭ সাল থেকে [*] রেকর্ড প্রিন্টেড

*Note : Expunged as ordered by the chair.

হচ্ছে না। এখানকার যে প্রসিডিংস, আমরা যে বক্তব্য রাখছি, তার বই ছাপানো হচ্ছে না। আপনি [*] জন্য বেশি টাকা চাইছেন, কি কাজ করছেন? [*] দিন প্রগ্রেসিভলি কমে যাচ্ছে। রিপোর্টস অব দি প্রসিডিংস, আমি তো শুনছি হারিয়ে গেছে দু'এক বছরের, সেই বইগুলো পাওয়া যাচ্ছে না। ১৯৮৪-৮৮৫ সালে [*] খরচ ছিল ১ কোটি ৩০ লক্ষ টাকা, সেটা আজকে ১৯৮৭-৮৮ সালে রিভাইজড এস্টিমেট দাঁড়িয়েছে ২ কোটি ৩০ লক্ষ টাকা, এক কোটি টাকা বেড়েছে। কিন্তু [*] কোনও কাজ হচ্ছে না। কাউন্সিল অব মিনিস্টার্স, এঁরা গরিবের মন্ত্রী, সব বসে আছেন। আপনি জানেন গরিবের মন্ত্রীদের কি রকম খরচ বাড়ছে, ১৯৮৪-৮৫ সালে ৫১ লক্ষ ১১ হাজার, ১৯৮৬-৮৭ সালে ৫৬ লক্ষ ২৩ হাজার, মন্ত্রী সভার খরচ বেড়ে যাচ্ছে। কি কারণ? মন্ত্রীদের মাইনে বাড়লে আমার আপত্তি নেই।

[5-35–5-45 P.M.]

মন্ত্রিসভার খরচ বাড়ছে। ঠিক আছে, মন্ত্রীদের মাইনে বাড়লে আমাদের আপত্তি নেই। কিন্তু মজার ব্যাপার দেখুন, ১৯৮৭-৮৮ সালের সাপ্লিমেন্টারি এস্টিমেট দিয়েছেন, কস্ট অন এন্টার্টেনমেন্ট অ্যান্ড হসপিটালিটির জন্য ধরা ছিল ২৫ লক্ষ টাকা, সেটা বেড়ে দাঁড়িয়েছে ৪০ লক্ষ টাকায়। অর্থাৎ মন্ত্রীদের এন্টার্টেনমেন্ট বা খানাপিনা করতে ১৫ লক্ষ টাকা বেশি লেগেছে। অসীমবাবু নাইনথ ফিনান্স কমিশনকে ডেকে এনে মন্ত্রীদের নিয়ে গ্রেট ইস্টার্ন হোটেলে খানাপিনা করলেন জনগণের টাকায়। এই হচ্ছে জনগণের প্রতি দরদ! তাতে জনগণের কল্যাণ কি হল, না ১৫ লক্ষ টাকার সাপ্লিমেন্টারি গ্রান্ট নিয়ে আসতে হল।

(গোলমাল)

আপনাদের তো খাওয়ায়নি, আপনারা চেঁচাচ্ছেন কেন? স্যার, ওঁরা চিৎকার করছেন, অথচ ওঁরা কেউ খাননি। বাইরে থেকে যাঁরা এসেছিলেন তাঁরা খেয়েছেন এবং মন্ত্রীরা খেয়েছেন। সেখানে মেনু কি ছিল? লবস্টার পামিডর, আর চিংড়ি মাছের মালাইকারি। লবস্টার পামিডর খাওয়ার জন্য ১৫ লক্ষ টাকা অতিরিক্ত খরচের বরাদ্দ আনা হয়েছে। এই হচ্ছে ওঁরা ডিসিপ্লিন! এর জন্য সাপ্লিমেন্টারি! তারপরে স্যার, ইলেকশনের খরচ ১৯৮৬-৮৭ সালে ১১ কোটি টাকা ধরা হয়েছিল। ১৯৮৭-৮৮ সালে ইলেকশনের জন্য ৩ কোটি ৬১ লক্ষ টাকা ধরা হয়েছিল, কিন্তু তাতে হল না ইলেকশন খরচ বেড়ে গেল, কেন, না, ইলেকশনে রিগিং করতে হলে, নানারকমভাবে ম্যানিপুলেট করতে হয়, তাই ৩ কোটি ৬১ লক্ষ টাকায় হল না, সেটা বাড়িয়ে দেওয়া হল। সেটা বেড়ে হল ৪ কোটি ৭৬ লক্ষ টাকা। ইলেকশন খরচ বেড়েছে, কিন্তু কিভাবে ইলেকশন হয়েছে? ব্যাপকভাবে রিগিং হয়েছে। তারপরে দেখছি স্যার, পাবলিক সার্ভিস কমিশনের খরচ ৮৩ লক্ষ টাকা থেকে বেড়ে ৯১ লক্ষ টাকায় দাঁড়িয়েছে। সংবিধানে বলা হয়েছে যে, পাবলিক সার্ভিস কমিশনের রিপোর্ট পেশ করতে হবে, চাকরি-বাকরি কিভাবে দিলেন, কতটা দলবাজি, স্বজনপোষণ করেছেন, তার রিপোর্ট পেশ করতে হবে। অথচ আমরা দেখছি ১৯৮০-৮১ সালের পর কোনও রিপোর্ট পেশ করা হয়নি। অথচ কি দুর্দান্ত কাজই না হয়েছে সেখানে, যার জন্য সেখানে খরচ বাড়াতে হচ্ছে! স্যার, এটাই সব নয়। পুলিশ খাতের অবস্থাটা দেখুন। যে পুলিশ খাত সম্বন্ধে ওঁরা বক্তৃতা দিতেন,

*Note : Expunged as ordered by the chair.

দাবি করতেন, "শিক্ষাখাতে ব্যয় বাড়াও, পুলিশ খাতে ব্যয় কমাও।" অসীমবাবু ১৯৮৪-৮৫ সালে পুলিশ খাতে খরচ হয়েছিল ১১৭ কোটি টাকা। তারপরে প্রগতিশীল বামফ্রন্ট ১৯৮৫-৮৬ সালে সেই বরাদ্দ বাড়িয়ে খরচ করেছেন। ১৩৭ কোটি টাকা, ১৯৮৬-৮৭ সালে ১৬০ কোটি টাকা। আর ১৯৮৭-৮৮ সালে প্রথমে আপনি বরাদ্দ করেছিলেন ১৮৬ কোটি টাকা, এখন সেটা কত দাঁড়িয়েছে, না, ২০২ কোটি টাকা। পুলিশ খাতে ১৬ কোটি টাকা এক্সট্রা খরচ হচ্ছে। লজ্জা হয় না! শিক্ষা খাতে ব্যয় বাড়াও, পুলিশ খাতে ব্যয় কমাও পার্টি আজকে পুলিশ খাতে এক্সট্রা খরচ করছে। অথচ মানুষকে নিরাপত্তা দিতে পারে না। নির্বাচনের সময়ে পুলিশ চুপ করে দাঁড়িয়ে থাকে, মানুষ খুন হলেও কিছু করে না। সেই পুলিশ খাতের জন্য সাপ্লিমেন্টারি ডিমান্ড পেশ করা হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী ফিনান্সিয়াল ডিসিপ্লিনের কথা বলছেন, অথচ কিসে খরচ বাড়াচ্ছেন? পুলিশ খাতে খরচ বাড়াচ্ছেন, জেল খাতে খরচ বাড়াচ্ছেন। জেলের অন্য সাপ্লিমেন্টারি ডিমান্ড পেশ করা হয়েছে, মেজর হেড্ঃ ২০৫৬ জেলস, সেখানেও মোট ৩ কোটি ৩৭ লক্ষ টাকা বেড়েছে। অর্থাৎ এটা বাড়িয়ে এই রাজ্যকে পুলিশ স্টেট করে লোকেদের জেলে রাখার ব্যবস্থা করছেন। তার জন্য ৩ কোটি ৩৭ লক্ষ টাকার সাপ্লিমেন্টারি গ্রান্ট চাওয়া হয়েছে। আর জেলগুলির কি অবস্থা, আমি আজকেই বলেছি, দমদম জেল থেকে লোক পালাচ্ছে। আবার দেখুন মজার ব্যাপার হোম-গার্ড—মেজর হেডঃ ২০৭০ আদার অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসের ক্ষেত্রে প্রথমে সাড়ে আট কোটি টাকা ছিল, তার ওপরে হোমগার্ডদের জন্য সাপ্লিমেন্টারি ডিমান্ড পেশ হয়েছে ১ কোটি ১৫ লক্ষ টাকার। কেন? না, পঞ্চায়েত ইলেকশনে অনেক হোমগার্ড নিয়োগ করতে হয়েছিল। তাই ২ কোটি ১৫ লক্ষ টাকা বেশি খরচ হয়েছে।

ক্যাডার পোষার এইরকম উদাহরণ শুনেছেন কখনও? ২.১৫ কোটি টাকার সাপ্লিমেন্টারি ডিমান্ড নিয়ে এসে হোমগার্ড বাড়ালেন। লাল ঝান্ডা দেওয়া সি. পি. এম.-এর ছাপ মেরে হোমগার্ড বাড়িয়ে দিলেন। সুতরাং এ বছর ১০ কোটি টাকা খরচ করে হোমগার্ড বাড়ালেন। আর কি বাড়ালেন? ৭ কোটি ৮০ লক্ষ টাকা বেড়েছে মেডিক্যালে। উনি বলছেন, ডিয়ারনেস অ্যালাউন্স, ইন্টারিম রিলিফের জন্য। আপনি যদি বলতেন, অসুস্থ রোগীদের জন্য ১০ কোটি টাকা দিয়েছেন তাহলে আমরা আপনাকে সাধুবাদ জানাতাম। কিম্বা নতুন হাসপাতাল বা স্বাস্থ্যকেন্দ্র হল তারজন্য মেডিক্যালে ৭৭ কোটি ৮০ লক্ষ টাকা খরচ করেছি তাহলে বুঝতাম। যেখানে মানুষের জীবনদায়ী ওষুধ নেই, যেখানে হাসপাতাল থেকে কুকুর বাচ্চা ছেলেকে মুখে করে তুলে নিয়ে চলে যাচ্ছে সেখানে আপনি ডিয়ারনেস অ্যালাউন্স, ইন্টারিম রিলিফের জন্য টাকা দিচ্ছেন। টাকা আপনার হোমগার্ড বসাবার জন্য আছে, পুলিশ বসাবার জন্য আছে, জেল বড় করবার জন্য আছে কিন্তু এসব ক্ষেত্রে টাকা নেই। এবার শুনুন ইন্টারেস্টিং, বুদ্ধদেববাবুর ডিমান্ড হচ্ছে ৩৮, তিনি টাকা বাড়িয়েছেন। ইনফর্মেশন অ্যান্ড পাবলিসিটিতে তিনি কেন বাড়িয়েছেন সেই সম্পর্কে উনি বলছেন, for film publicity, advertisement and running a film studio এরজন্য খরচ বেড়েছে। এই সম্পর্কে বুদ্ধদেববাবু সুন্দরভাবে জবাব দিয়েছেন ২৫ মার্চ তারিখে। এই সম্পর্কে তথ্য দিয়েছেন, বিজ্ঞাপনে পাচ্ছে, আনন্দবাজার ১৬ লক্ষ টাকা, গণশক্তি ১৩ লক্ষ টাকা, আজকাল ৭ লক্ষ ৪২ হাজার টাকা, বর্তমান ৩ লক্ষ ৫০ হাজার টাকা, কালান্তর ৫ লক্ষ ৪৯ হাজার টাকা। গণশক্তি পাচ্ছে ১৩ লক্ষ টাকা,

সবচেয়ে বেশি আনন্দবাজার আর গণশক্তি আজকাল, বর্তমান তার চেয়ে কম। সুতরাং গণশক্তিকে টাকা দিতে গেলে সাপ্লিমেন্টারি ডিমান্ড তো আনতেই হবে। সেইজন্য উনি বাড়িয়েছেন, মুভ করেছেন, ভাল। এইভাবে টাকা লুঠ করছেন। সুতরাং আপনারা আর ফিনান্সিয়াল ডিসিপ্লিনের কথা বলবেন না। এবার বসুমতি যেটা আর একটা সরকারের পেপার, গণশক্তির অ্যাডিশন,—তারজন্যও ৪০০ লক্ষ টাকা সাপ্লিমেন্টারি ডিমান্ড রয়েছে। অথচ এই বসুমতি কাগজকে সরকার লাভজনক করতে পারেননি। পার্টির লোকেদের দিয়ে চালালে কি আর লাভজনক হবে? সবচেয়ে মজার ব্যাপার হল, যে খাতে সবচেয়ে বেশি টাকা খরচ হয়েছে—২৮৬ কোটি টাকা—সেটা হচ্ছে, ওঁরা দেখিয়েছেন natural calamities : Head No. 2245 : Relief on Account of natural Calamities—Estimate submitted. State Governments expenditure was 87.35 crores. টোটাল খরচ হচ্ছে ৮৭.৩৫ কোটি ন্যাচারাল ক্যালামিটিসের জন্য।

[5-45–5-55 P.M.]

২২৪৫ কোটি ৭৩ লক্ষ টাকা সাপ্লিমেন্টারি বাজেট এনেছেন। দাবি কত করেছেন? এই যে অসীমবাবু বিবৃতি দিয়ে দাবি করেছেন আড়াই কোটি টাকা নাকি আপনারা খরচ করেছেন, তাহলে ৭৩ কোটি টাকা এখানে এল কি করে? একি কেন্দ্রের চোখে ধুলো দেবার জন্য আড়াই কোটি টাকা খরচের দাবি করা হয়েছে, সাপ্লিমেন্টারি ডিমান্ড দেখানো হয়েছে? কত টাকা খরচ হয়েছে? আরও মজা, এখানে ৭৩ কোটি দেবার আপনার পি. ডব্লিউ. ডি.তে আর একটা খাত নিয়েছেন। ১৯৭৮ সালের বন্যায় রাস্তা নষ্ট হয়েছে, সেই রাস্তা এখনও সারানো হয়নি, আপনি সেটার আবার খাত নিয়েছেন, বলেছেন আড়াই কোটি টাকা খরচ করেছেন, অথচ দেখা যাচ্ছে ৭৩ কোটি টাকা। স্যার,ছিল একটা বিড়াল, বেরোল একটি শিয়াল, এই হচ্ছে বামফ্রন্ট। আচ্ছা সাপ্লিমেন্টারি দেখুন, এই যে ২২৪৫ এ আবার গ্রাচুইটাস Relief in connection with the flood.

এটা কত কোটি টাকা? এটা হচ্ছে ১১ কোটি টাকা। এই যে গ্রাচুইটাস রিলিফ দিয়ে দিয়েছেন কোনও হিসেব নেই। যদি খুব বেশি দরকার হয় আঙুলের ছাপ, কনুয়ের ছাপ, পায়ের আঙ্গুলের ছাপ দেখিয়ে মাস্টার রোল করে দেখিয়ে দেবেন। কোনও হিসেব এ পর্যন্ত নেই। সুতরাং এই হচ্ছে আপনাদের মোটামুটি অসম্ভব ডিসিপ্লিনড বাজেট। আরও একটা কাজ করেছেন ডিসিপ্লিনড বক্তব্যে ১১ কোটি টাকা বেশি খরচ। পঞ্চায়েত ইলেকশন যদি করবেনই তাহলে গতবারের বাজেটে করলেন না কেন? লাস্ট মোমেন্টে ১১ কোটি টাকা—সামান্য টাকা নয়—দরকার হল কেন? দরকার হচ্ছে লাস্ট মোমেন্টে হাওয়া যখন বিরুদ্ধে যাচ্ছে রিগিংয়ের ব্যবস্থা কমপ্লিট করতে ১১ কোটি টাকার দরকার হয়েছে। তাই এখন সাপ্লিমেন্টারি বাজেট আনতে হল। এই হচ্ছে ব্যবস্থা। আর দুর্গাপুর প্রোজেক্ট—মুখ্যমন্ত্রী মহাশয়ের দপ্তরে ছিল সেই দুর্গাপুর প্রোজেক্টের জন্য সাপ্লিমেন্টারি ডিমান্ড হল ১৬ কোটি টাকা, এখন সেটা পাওয়ার ডিপার্টমেন্ট ট্রান্সফার করে দিয়েছে বছরের পর বছর এই দুর্গাপুর প্রোজেক্ট লোকসান করেছে, মুখ্যমন্ত্রী মহাশয়ের বদনাম যাতে না হয় তাই ওটা ইন্ডাস্ট্রি থেকে পাওয়ারে ট্রান্সফার করেছেন। আরও একটা বড় ডিমান্ড, ডিমান্ড নং ৮০—রোড ট্রান্সপোর্ট সেখানে যা সাবসিডি দিতেন, স্টেট ট্রান্সপোর্ট এবং ট্রাম কোম্পানিকে আবার সাবসিডি বাড়িয়ে দিতে হয়েছে। সেজন্য ওঁরা

সাপ্লিমেন্টারি, ডিমান্ড আনছেন, কই, কস্ট কন্ট্রোল তো হল না? সাবসিডির পরিমাণ তো কমানো গেল না, ম্যানেজমেন্টের উন্নতি তো করা গেল না, রাস্তায় আরও বাস তো নামানো গেল না? পেট্রোলের দাম বেড়েছে, ডিজেলের দাম তো বাড়েনি। বাস তো সব ডিজেলে চলে, তাহলে বাড়ল কিসে? বাড়ল, ঐ এক একটা বাস পিছু ১০ জন করে লোক নেবেন, ফাইনান্সিয়াল কন্ট্রোল রাখবেন কি করে? অসীমবাবু, পার্টির কথা রিফলেক্ট করতে হয়। স্যার, আমি বলি ১৯৮৬-৮৭তে ৩৬ কোটি ২২ লক্ষ টাকা লোকসান, ১৯৮৭-৮৮ তে ৩৫ কোটি ৪১. লক্ষ। স্যার, দেখুন ওঁরা বলছেন যে লোকসান কম হয়েছে। ১৯৮৭-৮৮তে ৩৫ কোটি ৪১ লক্ষ। কিন্তু সাবসিডির প্রমাণ ১৯৮৬-৮৭তে ছিল ১৫ কোটি ৭৩ লক্ষ। এবার সাবসিডি বাড়িয়ে সাপ্লিমেন্টারি বাজেটে করে দেওয়া হয়েছে ১৬ কোটি ৮১ লক্ষ টাকা। বলছেন স্টেট ট্রান্সপোর্টে দুর্নীতি দুর করেছেন, করতে পেরেছেন? কোথায় আপনার ফাইনান্সিয়াল কন্ট্রোল? ওঁরা বলছেন ঠিক আছে; অসীমবাবু, আমি বলছি ঠিক নেই। একটা খাতেই খরচ বেড়েছে। আপনি যদি স্মল ইন্টারিম রিলিফ দিতেন—সরকারি কর্মচারিরা কাজ করে না—তাও যদি দিতেন, মানবিকতার খাতিরে ধরে নেওয়া যেত এই কারণে খরচ বেড়েছে। কিন্তু প্রত্যেকটা খাতে, ৯৯টা খাতে আমি এক এক করে দেখালাম স্যার, বাজেট ওয়েস্টফুল হয়েছে। স্যার, এক্সপেন্ডিচার কন্ট্রোল করতে পারছেন না। ওঁরা অ্যাকাউন্ট ফাইনাল করতে পারছেন না, এবং ওঁরা করবেন না। ভিজিলেন্স কমিটির রিপোর্ট দেবেন না, কন্ট্রোলার অ্যান্ড অডিটর জেনারেলের রিপোর্ট রাখবেন না, পাবলিক সার্ভিস কমিশনের রিপোর্ট দেখাবেন না। সবচেয়ে আরও যেটা আশ্চর্য্যের ব্যাপার আপনি যদি শেষের দিকে একটা ডিমান্ড শুধু দেখেন, এইগুলি আবার সব মুখ্যমন্ত্রীর স্পেশ্যাল, আমি এই ডিমান্ডগুলির নাম থেকে পড়ে শোনাচ্ছি স্যার, মুখ্যমন্ত্রীর অর্থনীতি ইন্ডাস্ট্রি ডিমান্ডে আছে, বার বার সেখানে মুখ্যমন্ত্রী স্পেশ্যাল ডিমান্ড এসেছে ডিমান্ড নং ৯১ Loans for Chemical and Pharmaceutical Industries.

১ কোটি ২৩ লক্ষ, মুখ্যমন্ত্রীর দপ্তর স্পেশ্যাল আবার ডিমান্ড ৯৩ capital outlay on Tele Communication and Electronics Industries. ওয়েবেল কে কত টাকা দিয়েছেন, মুখ্যমন্ত্রীর দপ্তর, ২৫ লক্ষ টাকা।

ডিমান্ড নাম্বার ৯৩তে লোনস ফর 'ওয়েবেল' ৯.৫০ লক্ষ, ৯৪তে ৩৩.৮০ লক্ষ টাকা কলকাতা গ্যাস সাপ্লাই এবং সুগার ইন্ডাস্ট্রিকে দিতে হয়েছে। আবার আসছি ডিমান্ড ৯৪তে, সেখানে ময়ূরাক্ষী কটন মিলকে ৬ লক্ষ টাকা দিতে হয়েছে। ডিমান্ড নাম্বার ৯৫, এতে ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনকে লোন দিতে হয়েছে ১ কোটি ৬৫ লক্ষ টাকা। ডিমান্ড নাম্বার ৯১ থেকে ৯৫—এটা হচ্ছে মুখ্যমন্ত্রীর স্পেশ্যাল। দপ্তর ভাল করে তিনি চালাতে পারছেন না এবং তারজন্যই এই অবস্থা। এখানে আমি মাননীয় অসীমবাবুকে বিনয়ের সঙ্গে, নম্রতার সঙ্গে জিজ্ঞাসা করতে চাই, এই ৯৯টি বিভাগে এই সাপ্লিমেন্টারি ডিমান্ড পেশ করতে হল কেন? এর কারণ হল—একটির পর একটি ক্ষেত্রে আপনাদের অ্যাডমিনিস্ট্রেটিভ খরচ—ওয়েস্টফুল এক্সপেন্ডিচার, নন্-প্রডাকটিভ এক্সপেন্ডিচার বেড়েছে বছর বছর; অন্যদিকে এফিসিয়েন্সী কমেছে বছর বছর। ফলে সাধারণ মানুষের হতাশা বছর বছর বেড়েছে, দুর্নীতির ব্যাপারগুলো আনসলভড্ থেকে যাচ্ছে। আলিপুর নাজারৎখানা দিয়ে দুর্নীতি শুরু করেছিলেন? আজকে সেটা রডন স্কোয়ার, সেন্ট জন অ্যাম্বুলেন্স, সেন্ট জন চার্চে গিয়ে ঠেকেছে। আমরা

বলেছি—ওয়েস্ট বেঙ্গল এশেনশিয়াল কমোডিটিজ, সাপ্লাই কর্পোরেশনে একটা ব্যাপক দুর্নীতি ঘটেছে; আমরা বলেছি—ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে দুর্নীতির কথা। আমাদের বন্ধু সুব্রতবাবু সি. এম. ডি. এ.তে দুর্নীতির কথা বলেছেন। আমরা বলছি—সরকার ঠিকমতো চলছেন না, প্রশাসন ঠিকমতো দায়িত্ব পালন করছে না এবং তার উপর যে তদারকি সংস্থা রেখেছেন—তাদের কাজ করতে দিচ্ছেন না। আমি বার বার বলেছি, কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল অফ ইন্ডিয়ার রিপোর্ট, ভিজিলেন্স কমিশনের রিপোর্ট, পাবলিক সার্ভিস কমিশনের রিপোর্ট যে হাউসে পেশ করছেন না, তার কারণ—তাহলে প্রশাসনিক ত্রুটি এবং ব্যর্থতা যে বের হয়ে যাবে! সেইজন্য অসীমবাবুর এই সাপ্লিমেন্টারি ডিমান্ডের বিরোধিতা করছি। এর প্রতিটি ছত্রে আমাদের কাট মোশন আছে। আমি সবগুলো মোশনের মধ্যে যাচ্ছি না। ২০১৩ থেকে শুরু করে বিভিন্ন ডিমান্ড নাম্বারের উপর কাট মোশন দিয়েছি। যদিও এটা সাপ্লমেন্টারি বাজেট, তবুও একথা বলতে পারি, তাঁরা যে বেশি টাকা চেয়েছেন সেটা তাঁদের চাইবার অধিকার নেই। এটাকে জিরো ডেফিসিট বাজেট বলা হচ্ছে, কিন্তু আমরা দেখছি ওঁদের বাজেটে রয়েছে অ্যাডমিনিস্ট্রেটিভ বাঙ্গলিং, ওভার-রেট এক্সপেন্ডিচার, ওয়েস্টফুল এক্সপেন্ডিচার, সেখানে দুর্নীতিকে নিয়ন্ত্রণ করতে পারছেন না। সরকারি রাষ্ট্রায়ত্ব সংস্থায় দুর্নীতি বেড়েছে, সেখানে এফিসিয়েন্সী বাড়াতে পারেননি। সেইজন্য এই সাপ্লমেন্টারি ডিমান্ডের সম্পূর্ণ বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Saugata Roy, you will be wrong to say that they have wanted supplementary on 99 Heads. They have wanted supplementary on 61 Heads. And the next thing is—any reference to the Legislative Assembly is never permissible to be discussed. That is the convention of the Parliament that legislative assembly is never discussed. So all the words—Legislative Assembly—will be expunged.

**শ্রী সৌগত রায় ঃ** সাপ্লিমেন্টারি ডিমান্ডই হোক বা যে কোনও ডিমান্ডই হোক, সব জায়গাতেই একটা নিয়ম থাকে। সেখানে একটি হচ্ছে 'ভোটেড', আর একটি হচ্ছে 'চার্জড'। গভর্নরের যে এক্সপেন্সেস—সেটা 'চার্জড'। কিন্তু এখানে এই [**] ডিমান্ড ভোট করেছেন কাজেই এখানে বেটার ফেসিলিটিজ থাকা উচিত। কাজেই এই হাউসে দাঁড়িয়ে আমি এটা বলতে পারব না যেখানে আমি ভোট দিচ্ছি?

[5-55–6-05 P.M.]

**শ্রী তারাপদ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় ২১৭ কোটি টাকার যে সাপ্লিমেন্টারি বাজেট রেখেছেন সেই বাজেটকে সম্পূর্ণরূপে সমর্থন করে আমি কিছু বক্তব্য রাখতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেকক্ষণ ধরে আমি এখানে বসে সকলের বক্তব্য শুনলাম। বিরোধী পক্ষের বন্ধুরা এই সাপ্লিমেন্টারি বাজেটের বিরোধিতা করে নানারকম তথ্য, যুক্তি এবং অভিযোগ রেখেছেন। এই সব অভিযোগের মধ্যে তাঁরা একটা কারণ দেখিয়েছেন এবং বলতে চেয়েছেন যে রাজনৈতিক কারণে নাকি এই বাজেট তৈরি করা হয়েছে। আমি সুস্পষ্টভাবে বলতে চাই যে রাজনৈতিক কারণে নাকি এই বাজেট তৈরি করা হয়েছে। আমি সুস্পষ্টভাবে বলতে চাই যে রাজনৈতিক

**Note : Expunged as ordered by the chair.

কারণে সাপ্লিমেন্টারি বাজেট রাখা হয়নি। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের এবং সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষের উন্নয়ন চায়, তাদের ভাগ্য নিয়ে ছিনিমিনি খেলে না। সেইজন্য এখানে রাজনৈতিক কোনও কারণ নেই। তা যদি হত তাহলে পশ্চিমবাংলার মানুষ এই বামফ্রন্ট সরকারকে একবার নয়, দু'বার নয় তিন-তিনবার শাসন ক্ষমতায় প্রতিষ্ঠিত করত না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাপ্লিমেন্টারি বাজেট রাখা যেতে পারে, সাপ্লিমেন্টারি বাজেট রাখতে হয় নানা কারণে। তার মধ্যে এমন কতকগুলি ঘটনা ঘটে যেগুলি আগের থেকে জানা যায় না, এইগুলিকে আমরা বলতে পারি আনফোরসিন থিং। ন্যাচারাল ক্যালামিটি হয় এবং এই রকম এমন কতকগুলি ঘটনা ঘটে সেই সমস্ত কাজের জন্য আগে থেকে কেউ জানতে পারে না। যেমন ধরুন ভায়োলেন্ট অ্যাকটিভিটিজ যেটা হচ্ছে এবং তার জন্য যে ক্ষয়ক্ষতি হয়েছে সেই সমস্ত নাশকতামূলক কার্যের প্রতিকার প্রধানত সরকারকেই করতে হয়। চোখের সামনে দেখা যাচ্ছে দার্জিলিং-এ গোর্খাল্যান্ড আন্দোলন হচ্ছে এবং এই আন্দোলনকে কেন্দ্র করে প্রচুর ক্ষয়ক্ষতি হচ্ছে এবং সেইগুলিকে রিপেয়ার করতে হচ্ছে। এইগুলি তো দেখা দরকার। এইজন্য নানা রকম আনফোরসিন ঘটনা ঘটছে এবং যার জন্য সাপ্লিমেন্টারি বাজেটের আশ্রয় নিতে হয়। আমি বলতে চাই এই বামফ্রন্ট সরকার নানারকম উন্নয়নমূলক কাজে লিপ্ত আছে, পশ্চিমবাংলার জনগণের জন্য কল্যাণের কাজে লিপ্ত আছে। সেইজন্য তাঁদের দৃষ্টিভঙ্গি সব দিকে রেখেছেন। একজায়গায় যদি নাশকতামূলক কাজ হয় সেই কাজের জন্য মানুষের সম্পদের ক্ষয়ক্ষতি হয়, যদি মানুষের ধন-সম্পত্তি ক্ষতিগ্রস্ত হয় তাহলে কি সরকার চোখ বুজে বসে থাকবে। মরুভূমিতে যেমন মরুযান যেমন বালির তলায় মুখ লুকিয়ে থাকে বিপদের সময় সেই রকম এই সরকার করতে পারে না। এটা অন্য সরকারের কাছ থেকে আশা করা যায়, রাজীব গান্ধীর সরকারের থেকে আশা করা যায় কিন্তু পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের কাছ থেকে সেটা আশা করা যায় না। এই সবের প্রতিকার করতে গেলে টাকা লাগে এবং সেই টাকার জনাই এই সাপ্লিমেন্টারি বাজেট। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা রাজনীতির কথা বলেছেন।

রাজনীতি আছে ঠিকই কিন্তু আমাদের এই বাজেটের মধ্যে রাজনীতি নেই। এখানে বামফ্রন্ট সরকারের যে মূল নীতি সেই মূল নীতির দিকেই লক্ষ্য রেখে বাজেট পেশ করা হয়েছে এবং সাপ্লিমেন্টারি বাজেট পেশ করা হয়েছে সেই মূল নীতিকে ভিত্তি করেই পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের মূল নীতি যেটা সেটা বার বার বলা হয়েছে এবং সুস্পষ্টভাবে জোরালো কণ্ঠে সেটা বলা হয়েছে। সেই নীতি হল মানুষ, বিশেষ করে দুর্বলতর শ্রেণীর মানুষ এবং খেটে খাওয়া মানুষের ভাগ্যের পরিবর্তন ঘটানো। যে সমস্ত মানুষগুলো ১৯৭৭ সালের আগে পর্যন্ত এই কংগ্রেস সরকার শোষণে জর্জতি করেছিল, যারা মেরুদণ্ড সোজা করে দাঁড়াতে পারত না এই বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার সঙ্গে সঙ্গে তারা মেরুদণ্ড সোজা করে দাঁড়াতে পেরেছে। এই সরকার মানুষকে মর্যাদা দিয়েছে। সেইজন্য কংগ্রেসি বন্ধুদের এত গাত্রদাহ, তাঁরা আর কিছু সহ্য করতে পারছে না। কিন্তু অন্য দিকে এই বামফ্রন্ট সরকার তাদের নিয়ে দুর্দান্ত গতিতে এগিয়ে যাচ্ছে। বিগত ১০ বছর ধরে এই বামফ্রন্ট সরকারের আমলে মানুষের জন্য উন্নয়নমূলক কাজ করা হয়েছে। ফলে দিল্লিশ্বর জগদীশ্বর তথা নাটেশ্বরের টনক নড়েছে। রবীন্দ্রনাথের ভাষায় বলতে পারি "যারে তুমি পিছে ফেলো সে তোমারে পশ্চাতে টানিছে"। বামফ্রন্ট সরকার যে সমস্ত পিছিয়ে পড়া মানুষগুলোকে এগিয়ে নিয়ে যাবার

**চেষ্টা করছে সেই মানুষগুলোকে তাঁরা পিছিয়ে নিয়ে যাবার চক্রান্ত করছে, ষড়যন্ত্র করছে।**

কাজেই আমরা বলতে পারি, আমরা সুস্পষ্টভাবে বলি যে, এই যে সাপ্লিমেন্টারি বাজেট এখানে রাখা হয়েছে তা অত্যন্ত সঙ্গতিপূর্ণ বাজেট। এই বাজেটকে সাপ্লিমেন্টারি বাজেট না বলে মূল বাজেটের ভারসাম্যপূর্ণ বাজেট বলতে পারি। মূল বাজেটের সাপ্লিমেন্টারি বাজেট হিসাবে এটা অত্যন্ত বিচক্ষণ এবং জনদরদি বাজেট বলতে পারি। এই বাজেটের মধ্যে যে সমস্ত ডিমান্ড সম্বন্ধে এখানে যাঁরা বলেছেন—তাঁদের সে সবের জবাব আমি একের পর এক দিতে পারতাম, কিন্তু আমার হাতে সময় অত্যন্ত অল্প, সুতরাং সব বলতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে শুধু এই কথা বলি যে, এখানে পূর্ত দপ্তর, সেচ দপ্তরের কথা তথা সব বিভাগের, সব দপ্তরের কথা বলা হয়েছে। এর মধ্যে এমন কোনও দপ্তর নেই, যে দপ্তরের ক্ষেত্রে কোনও ফল্ট ফাইন্ডিং আছে। ওঁদের এইরকম ধারণা যে হবে সেটা খুবই স্বাভাবিক কথা। সেটা হচ্ছে না। কি হচ্ছে, সে সম্বন্ধে কি ওঁদের বিচার করার যোগ্যতা আছে? কারণ একটি কথা আছে, 'আপনি আচরি ধর্ম অপরে শেখাও।' সেটা তাঁরা করছেন না, তাঁরা কেবলই খুঁত খুঁজে বেড়াচ্ছেন। ছিদ্রান্বেষী মনোভাব নিয়ে, জনডিস আই দিয়ে তাঁরা সবকিছু দেখার চেষ্টা করছেন ও সেইভাবে দেখছেন। সুতরাং এটা তাঁরা চাইবেন না। শিক্ষা অত্যন্ত প্রয়োজন। সেচ নিশ্চয়ই প্রয়োজন। পূর্ত দপ্তর যে সব জিনিস করছে, সেগুলো নিশ্চয়ই প্রয়োজন। দার্জিলিংয়ে সবার চোখের সামনে গভর্নমেন্টের—পি. ডব্লিউ. ডি.র ডাক বাংলো—যে সমস্ত ভাঙচুর হল, সেগুলো রিপেয়ার করবে কি? তারজন্য টাকা লাগবে না? তারজন্য টাকা কে দেবে? সুতরাং সাপ্লিমেন্টারি বাজেটের নিশ্চয়ই প্রয়োজন আছে। আর এখানেই দেখা দিচ্ছে গাত্রদাহ। মূল কথা হচ্ছে সমস্ত কিছুর নাটেশ্বর, দিল্লিশ্বর তথা জগদীশ্বর সেখানে বসে আছেন। সেখানে বসে বসে কেবলই প্যাঁচ কষছেন কি করা যায়। প্রতিদিন, প্রতি নিয়মে নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের মূল্যবৃদ্ধি ঘটাচ্ছেন। আর তারজন্য মানুষের জীবন একেবারে মরণের পথে। মানুষকে মরণের দিকে ঠেলে দিচ্ছেন। আজকে রাস্তা হবে, তারজন্য টাকা দরকার—বিটুমেন'এর দাম বেড়েছে। সেচ দপ্তরের ব্রিজ করতে গেলে, যা দিয়ে করা হবে, সেই রড'এর দাম বেড়েছে। যেখানে আগে দাম ছিল ২০০ টাকা, এখন তা হয়েছে ৬৫০ টাকা। কয়লার কথা বলে লাভ নেই। সিমেন্টের দাম অস্বাভাবিক বেড়েছে। এই সমস্তর কথা ওঁরা যদি ধীরস্থির মস্তিষ্কে বিচার করতেন, তাহলে সত্যি সত্যিই ওঁরা বুঝতেন। বন্ধুগণ, আপনারা এগুলো নিয়ে একটু বিচার করুন। আপনারা আসুন, বলুন এগুলো নিয়ে? আপনারাও তো পশ্চিমবঙ্গে থাকেন এখানে তো কেবলমাত্র বামফ্রন্টের লোকেরাই থাকেন না। আপনারা তো এখানে সেই ১৯৪৭ সাল থেকে এখানে ক্ষমতায় ছিলেন, মাঝের কয়েকটা বছর না হয় নেই, কিন্তু আপনাদের আমলে কি হয়েছে, তা তো দেখেছি। রাজনৈতিক খেলা আপনারা যা খেলেছেন তাতে আপনাদের সঙ্গে পারা যায় না। সেই রাজনৈতিক খেলা না খেলতে পারার জন্যই আসলে এই গাত্রদাহ আপনাদের, এটা অমরা বুঝি। একথা আপনারা যেমন জানেন, আমরাও জানি। কিন্তু কি হবে, খোদা না জানে ক্যা হাওলাত হোগা। ৯ই ডিসেম্বর আপনারা দেখেছেন। ৯ই ডিসেম্বর বামফ্রন্টের ডাকে যে সমাবেশ ঘটেছিল, তাতে রাজীব সরকারের, অপদার্থ রাজীব সরকারের পদত্যাগ চেয়েছিলেন। ওঁদের যে দিন ঘনিয়ে এসেছে, আসন যে টলমল করছে, ওখানকার সিংহাসন যে টলমল করছে, সেকথা ওঁরা বুঝে গেছেন। বিরোধী

বন্ধুগণের কাছে অনুরোধ জানাই, আপনারা হাজার হোক পশ্চিবঙ্গের লোক, আপনাদের মধ্যে আমরা জানি, অনেকে যেমন সুসন্তান আছেন, কুসন্তানও তেমনি আছেন, কিন্তু এই 'সু' আর 'কু'এর মধ্যে পার্থক্য না করে আসুন, আমরা সবাই হাতে হাত মিলিয়ে পশ্চিমবঙ্গ-এর জন্য এগিয়ে আসি। শুধুমাত্র বাজেট খাতের বিরোধিতা না করে পশ্চিমবঙ্গের অগ্রগতির জন্য সবকিছু আলোচনা করে সবকিছু করতে পারি আমরা। আপনারা আরও জানেন, মহামতি গোখলে একদিন বলেছিলেন, 'হোয়াট বেঙ্গল থিংক্স টু-ডে ইন্ডিয়া থিংক্স টু-মরো।' কাজেই ভারতবর্ষের লোকের জানা আছে, যতই চেষ্টা করা হোক, পশ্চিমবঙ্গের অগ্রগতিকে ব্যাহত করা যায় না। কাজেই সাপ্লিমেন্টারি বাজেটে যেটা এখানে রাখা হয়েছে, তাকে পরিপূর্ণভাবে সমর্থন করে, আমি আবার এর প্রতি সাধুবাদ দিচ্ছি ও ধন্যবাদ জানাচ্ছি।

[6-05–6-15 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মিঃ স্পিকার স্যার, আমি অল্প কিছু কথার মধ্যে আমার বক্তব্য সীমিত রাখবার চেষ্টা করব। আমি কয়েকটি বিষয়ে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। অনেকক্ষণ থেকেই এখানে আলোচনা হচ্ছে ওপাশ থেকে যারা বলেছেন তারা সবাই ডেফিসিট বাজেটকে সমর্থন করেছেন। কিন্তু কেন সমর্থন করেছেন সেই বিষয়ে কোনও যুক্তি তারা এখানে অবতারণা করেননি। সারাক্ষণ এখানে বসে প্রত্যেকটি মাননীয় সদস্যদের বক্তৃতা শুনে তা অনুধাবন করার চেষ্টা করেছি, বোঝবার চেষ্টা করেছি। তাঁরা যদি আরেকটু ধীরস্থিরভাবে বক্তব্য রাখতেন তাহলে জিনিসটা অরও শোভনীয় হত। মাননীয় অর্থমন্ত্রী আজকে যখন এই বক্তৃতা সম্বন্ধে কারণ না রেখে শুধু সাপ্লিমেন্টারি বাজেট এখানে পেশ করেন এবং তার সমর্থন চেয়েছেন তখন আশা করেছিলাম যে ২-৪টি ক্ষেত্রে এর সমর্থনে বলবেন। এই বাজেট কেন আজকে উপস্থাপন করেছেন, কি কারণে কি হয়েছে এবং তার জাস্টিফিকেশনটা কি এই কথাগুলি হাউসে মাননীয় সদস্যদের কাছে বলা উচিত, এটাই নিয়ম। কারণ আগে আগে যখন হাউসে সাপ্লিমেন্টারি বাজেট উত্থাপন করা হয়েছে তখন দেখেছি সাধারণভাবে একটা এস্টিমেট করে দেওয়া হয়েছে। কিন্তু সেই জিনিস এখানে দেখছি না, দেখলে খুশি হতাম। মাননীয় অর্থমন্ত্রী যখন নো ডেফিসিট বাজেট পেশ করেছিলেন তখন এই হাউসের কাছে আশ্বাস দিয়েছিলেন যে আমরা খরচ এর মধ্যে সীমাবদ্ধ রাখব, এর বেশি বাড়বে না। কিন্তু এমন কোনও কারণ হতে পারে যে কারণের জন্যে খরচ বাড়াতে বাধ্য হয়েছেন সেটা তাঁর প্রারম্ভিক বক্তৃতার মধ্যে মাননীয় সদস্যের গোচরীভূত করাতে দরকার ছিল যে এই কারণে সাপ্লিমেন্টারি বাজেট আনতে বাধ্য হয়েছি। কিন্তু সেখানে দেখলাম তিনি একটি লাইনে তাঁর বক্তৃতা শেষ করে দিয়েছেন। সেখানে পরিষ্কারভাবে কোনও রিজিনিং না দিয়ে শেষ করে দিয়েছেন। সর্বশেষ লক্ষ্য করে দেখেছি যে লোকসভায় যখন বাজেট উত্থাপন করা হয়, বিশেষ করে সাপ্লিমেন্টারি বাজেটের ক্ষেত্রে তারা ২-৪টি জিনিসের উপর লক্ষ্য রেখে উত্থাপন করেন যেমন পয়েন্ট ওয়ান যে বই এখানে সার্কুলেট করবেন সেই বইটির ইনডিটেবল্ তার এক্সপ্ল্যানেশন করে দেবেন যে কেন আমাদের অর্থমন্ত্রী অনিচ্ছা সত্ত্বেও বাধ্য হয়েছে এবং সেই বাধ্য হওয়ার কারণগুলি কি কি ইন ডিটেলস দিতে হবে। দ্বিতীয় নং হচ্ছে যদি দেখা যায় যে কোনও ওভারঅল কস্ট অফ প্রোজেক্ট যেমন সিকসথ্ ফাইভ ইয়ার প্ল্যান সেভেনথ্ ফাইভ ইয়ার

প্ল্যানের ওভারঅল কস্ট প্রোজেক্ট বাড়ছে তাহলে কোন কোন প্রোজেক্টের ক কস্ট বাড়ছে, কেন বাড়ছে সেগুলো এখানে মাননীয় সদস্যদের কাছে প্রকাশ করতে হবে, তবেই আমরা স্যাটিসফায়েড হব এবং সেক্ষেত্রে হৃদয় দিয়ে আমরা ভাল করে পড়ে তার সমর্থন করতে পারি। কিন্তু এখানে আমরা দেখলাম কি যে ওভারঅল কস্ট অফ এ প্রোজেক্ট-সেই প্রোজেক্টর যে মানি দরকার সেখানে কেন প্রোজেক্টটি এশেন্সিয়াল, তার কতখানি এগিয়েছে, কোথায় বাধা পাচ্ছে, কেন হতে পারছে না ইন ডিটেলস আমাদের পাওয়া চাই। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় বাজেট উত্থাপন করার সময়ে বলেছেন তাঁরা বাজেটের মধ্যে—একটি লাইনে শুধু বলে দিয়েছেন এটা দেওয়া উচিত ছিল এবং শুধু তাই নয়, ব্রেকআপগুলিও দিতে হবে। প্রতিটি ব্রেকআপ যদিও প্রোজেক্ট আছে তবুও তার ব্রেকআপ দিতে হবে এবং সেই ব্রেকআপ-এ যেন ডিটেলস ব্রেকআপ দেয় এবং তা ফর্মেশন করবেন। সেই সাপ্লিমেন্টারি বাজেটে তার প্রোজেক্ট কস্ট দেখে এবং তার বাড়তি কস্ট দেখে এবং রিজিনস দেখে আমরা খুশি হব এবং আনন্দের সঙ্গে বলব ইট ইজ প্রপারলি প্লেসড এবং The supplementary Budget is properly placed giving all the satisfactory arguments before this House তা হয়নি। এইজন্য রিজিনস ইন সাপোর্ট অফ ডিমান্ড যেটা হওয়া উচিত এটা হয়নি বলে। বিগত দিনে বাজেটে অনেক সময় এইগুলি পরিষ্কার করে বলা হয়নি। ২০ বছর আগের কথা বলছি—মাননীয় সদস্যরা অনেকেই তখন ছিলেন—এই সাপ্লিমেন্টারি বাজেট হলে পর সেটা সাটিসফায়েড কেন হচ্ছে না, তার রিজিন্স কি, তার কস্ট কেন বেড়ে গেল, তার প্রোজেক্ট কেন হচ্ছে এটা বলা হয়নি। এবং আশা করেছিলাম অর্থমন্ত্রী যিনি আছেন তিনি বিভিন্ন প্রশংসা করে এর ইন ডিটেলস বললে আমরা তার থেকে বলতে পারতাম? কিন্তু বলেননি। এবং নেসেসারি অফ ডিমান্ডস না থাকার জন্য কাউল অ্যান্ড শকধর বিশেষ করে বলে দিয়েছে The books that are circulated give the details of the expenditure, of overall cost of a project for which money is being asked for, its break up in broad details for the information of Parliament even though Parliament's approval is sought only for a portion of the expenditure to be incurred either on the project or a phase of its. এটা দেওয়া দরকার। কাজেই এইবারে মাননীয় অর্থমন্ত্রী যেগুলি পেশ করেছেন এটা ঠিকই। অধিকাংশ ক্ষেত্রে আমরা দেখেছি ডি. এ.তে কেন, রিলিফে কেন, মাইনেতে কেন, স্যালারিতে কেন—স্যালারিতে আমার যতদূর জানা আছে, থার্ড পে-কমিশনের রিপোর্ট প্রকাশিত হয়নি। থার্ড পে-কমিশন যখন গঠন করা হয়েছিল তখন বলা হয়েছিল উইদিন ৬ মান্থস ইউ আর টু সাবমিট ইয়োর রিপোর্ট, সেই ৬ মাস অনেকদিন চলে গিয়েছে। পে-কমিশনের রিপোর্ট যদি ১৯৮৭-র পে-কমিশনের রিপোর্ট হত আর তাকে অ্যাকসেপ্ট করে নিয়ে মাইনে বাড়ানো হত তাহলে বলার কিছু ছিল না। যদি গভর্নমেন্ট পে-কমিশনকে প্রাইজ লেভেলের সঙ্গে যুক্ত করত এবং মাইনে বাড়াত তাহলে আমাদের বলার কিছু ছিল না। যদিও থার্ড পে-কমিশনের রিপোর্ট আমাদের কাছে এখনও প্রকাশিত হয়নি তাহলে তার পরে আমরা যে অবস্থায় পড়েছি—তার জন্য সরকার টাইম দিয়েছেন—যে টাইম এখন পর্যন্ত আমরা জানি সেটা হচ্ছে '৮৮ সালের জুলাই মাস পর্যন্ত চেয়েছেন থার্ড পে-কমিশনের জন্য।

[6-15–6-25 P.M.]

যদি জুলাই মাসে থার্ড পে-কমিশনের রিপোর্ট আসে এবং সেটা যদি অ্যাকসেপ্ট করে নেন তাহলে বহু কোটি টাকার প্রয়োজন হয়ে পড়বে এবং তাহলে তিনি আবার সাপ্লিমেন্টারি বাজেট নিয়ে আসবেন। রেভেনিউ যেটা আদায় করছেন সেই রেভেনিউ বাড়াতে পারেন তাহলে টাকার প্রয়োজন আরও হতে পারে। তাই বলব জুলাই মাসে থার্ড পে-কমিশনের রিপোর্ট এলে দেখা যাবে তিনি কি করেন। ইতিমধ্যে ২টি ডি. এ. বাড়ানো হয়েছে—১টি বাড়িয়েছেন ১৯৮৭ সালের ডিসেম্বর মাসে, ৪ পারসেন্ট ডি. এ. তখন বাড়ানো হয়েছে। সে সম্বন্ধে নিশ্চয়ই আগের বাজেটে ট্যাক্স করেছেন। সেই টাকাটা যদি লুপহোলগুলি আটক করে আদায় করতেন তাহলে সাপ্লিমেন্টারি বাজেটের প্রয়োজন হত না। আজকে ৬২টি ডিমান্ড এখানে পেশ করেছেন। এর মধ্যে ২/৪টি সম্বন্ধে কথা বলার জন্য আমি দাঁড়িয়েছি। এই ৬২টি ডিমান্ডের মধ্যে অধিকাংশই প্রোজেক্টের ব্যাপার নয়। সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যানে যেসমস্ত প্ল্যান আপনারা কমপ্লিট করতে পারেননি, সেগুলিকে টেনে নিয়ে যাচ্ছেন, বর্তমান যা কিছু প্ল্যান্ড এক্সপেন্ডিচার করে থাকুন সেটা সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যানে ওভারঅল কাজ পড়ে আছে বলে সেই টাকা ব্যয় করছেন তাহলে বুঝতাম সাপ্লিমেন্টারি বাজেটের দরকার আছে। কিন্তু ডিমান্ডগুলি তা নয়। এই ৬২টি ডিমান্ড যদি একুট বিশ্লেষণ করে দেখেন তাহলে দেখবেন এখানে নন-প্ল্যান্ড এক্সপেন্ডিচার মোর দ্যান ৮০ পারসেন্ট। আমার মনে হয় অসীমবাবু আমার সঙ্গে একমত হবেন যে ৬২টি যে এক্সেস ডিমান্ড করেছেন এরমধ্যে নন-প্ল্যান্ড এক্সপেন্ডিচার সবচেয়ে বেশি, ইট উইল বি অ্যাবাউট ৮০ পারসেন্ট অ্যান্ড নট লেস দ্যান দ্যাট। নন-প্রোডাক্টিভ, নন-প্ল্যান্ড এক্সপেন্ডিচার আপনি বেশি করে নিচ্ছেন, এটাই এই বাজেটের সবচেয়ে বেশি দুর্বলতা। এই দুর্বলতার জন্য আপনাকে বলব প্ল্যান্ড এক্সপেন্ডিচার করে যদি ডেভেলপমেন্টের ব্যবস্থা করতেন তাহলে আপনার বিরুদ্ধে ততটা বলতে পারতাম না। কিন্তু আমরা দেখছি নন-প্ল্যান্ড এক্সপেন্ডিচার ম্যাক্সিমাম, মোর দ্যান ৮০ পারসেন্ট, এই এক্সপেন্ডিচার করে আপনাকে ভারাক্রান্ত করতে হবে পশ্চিমবঙ্গের মানুষকে, তার থেকে সাধারণ মানুষের কোনও আয় হতে পারে না। আমাদের সৌগত রায় প্রথমে যেটা বলেছেন, সুব্রত মুখার্জিও আপনার দৃষ্টি আকর্ষণ করে বলেছেন যে ক্লোজড অ্যান্ড সিক ইন্ডাস্ট্রিজের ব্যাপারে আপনি বেশি টাকা নেননি, সামান্য টাকা নিয়েছেন। আপনার সিক ইন্ডাস্ট্রিজের হেডে কম টাকা নিয়েছেন এবং ইন্ডাস্ট্রিজের ক্ষেত্রেও খুব কম টাকা নিয়েছেন। আপনি যদি ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের জন্য, কৃষির উন্নয়নের জন্য প্রোডাক্টিভ আউটলুক নিয়ে একটু বেশি টাকা নিতেন তাহলে দেশের অর্থনৈতিক উন্নতি ঘটাতে পারতেন। এখানে তা না হওয়ার ফলে এই সাপ্লিমেন্টারি বাজেট আমার মনে হয় একটা বোঝা হিসেবে পশ্চিমবঙ্গের মানুষের কাছে পৌঁছাবে। আমি দেখলাম কিছু কিছু ক্ষেত্রে যেমন ধরুন একটা জায়গায় করেছেন, আমি এর সমালোচনা কিছু করতে পারি না, ডিমান্ড নাম্বার ৪৪, এখানে এই বছরে রিলিফ ফান্ডে ৭৩.৭৩ কোটি টাকা নিয়েছেন। এর মধ্যে নন-প্ল্যানে ১১.৮৭ কোটি টাকা নিয়েছেন। ভগবানের কৃপা যদি থাকে, খরা বন্যা যদি না হয় তাহলে আর টাকার দরকার হবে না, তা না হলে আবার ১৫০/২০০ কোটি টাকা খরচ করতে হবে। আপনি ফরেস্টিতে নন-প্ল্যানে ১.৭৩ কোটি টাকা নিয়েছেন। অ্যানিম্যাল হাজবান্ড্রিতে ২.৭৫ কোটি নিয়েছেন, এখানে প্ল্যানে দিয়েছেন ২ লক্ষ ১২ হাজার টাকা আর নন-প্ল্যানে দিয়েছেন ২ লক্ষ ৩৩ হাজার টাকা।

তারপর, অন্যান্য যেগুলি রয়েছে, যেমন ধরুন, ইনফর্মেশন অ্যান্ড পাবলিসিটি এ সম্বন্ধে আমি বলব না কারণ সৌগত রায় বলেছেন। পুলিশ খাত এবং জেল সম্বন্ধেও বলব না কারণ বলা হয়ে গেছে। কিন্তু আদার অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিস সম্বন্ধে দেখুন এন্টায়ারলী নন-প্ল্যান-এ খরচ করা হয়েছে। পাবলিক ওয়ার্কস, ট্রেজারি প্রভৃতির ক্ষেত্রে নন-প্ল্যানে খরচ করা হয়েছে বেশি পরিমাণ। তবে ডিমান্ড নাম্বার ৬১, ল্যান্ড রিফর্মস-এর ক্ষেত্রে আপনি প্ল্যানিং-এ বেশি ঝোঁক দিয়েছেন। কিন্তু রুর‍্যাল ডেভেলপমেন্ট এবং মেজর অ্যান্ড মাইনর ইরিগেশনের জন্য আপনি টাকা নেননি। মিডিয়াম এবং আরও বড় বড় ইন্টাস্ট্রিয়াল প্ল্যান্টের ক্ষেত্রে শুধু নন-প্ল্যান টাকা দিয়েছেন। ভিলেজ অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রিস-এ আপনি নন-প্ল্যানে টাকা দিয়েছেন। আপনি মানুষের ডেভেলপমেন্টের জন্য চেষ্টা করেননি রোডস অ্যান্ড ফার্মাসিউটিক্যালে নন-প্ল্যানে খরচ বেশি করেছেন। অবস্থা যা দেখছি তাতে আপনি ৮০ পারসেন্ট নন-প্ল্যানে খরচ করেছেন। গতবারের বাজেটে আপনি যে সমস্ত ট্যাক্স, রেভিনিউ আদায় করবার কথা বলেছিলেন তার চেয়ে অনেক বেশি কোটি টাকা অর্থাৎ মোর দ্যান ফিফটি ক্রোরস অব রুপিস আপনি বেশি পেয়েছেন। এবারে আপনি একটু কম করে ধরেছেন। কিন্তু এই যে আন্ডার ভ্যালুয়েশন হচ্ছে সেটা আপনি চেক করতে পারছেন না। চোখের সামনে দেখছি লক্ষ টাকার দলিল ২৫ হাজার টাকায় রেজিস্ট্রি হচ্ছে। যে সমস্ত লুপ হোলস্-এর মাধ্যমে এগুলি হচ্ছে সেটা যদি বন্ধ করতে না পারেন তাহলে আপনাকে আবার সাপ্লিমেন্টারি বাজেট আনতে হবে। পাওনা ট্যাক্স আপনি যদি প্রপার্লি ট্যাপ করতে না পারেন তাহলে তো আপনার লোকসান হবে। যেমন ধরুন, কোলকাতা এবং হাওড়ার পথে যে সমস্ত লরি জি. টি. রোড দিয়ে আসে তারা ট্যাক্স পে করে না। আপনি কিন্তু এবারে ১১৪ কোটি টাকা এই বাবদে ধরেছেন। আমার বক্তব্য হচ্ছে আপনি ট্যাক্স ধরেছেন কিন্তু কত টাকা আদায় হবে সেটা আপনি ধরেননি। আপনার ডিপার্টমেন্ট ঠিকভাবে হিসেব দিচ্ছে না বলে আপনি কম করে সো করছেন। আপনাকে এমনভাবে বাজেট করতে হবে যাতে সাপ্লিমেন্টারি বাজেটের দিকে আপনাকে না যেতে হয়। তবে হ্যাঁ, স্পেশ্যাল সারকামস্ট্যান্সে আপনাকে হয়ত টাকা ব্যয় করতে হতে পারে। এই যেমন পে কমিশন, তাঁদের রিপোর্ট বের হলে আপনাকে হয়ত ২০ কোটি টাকা বেশি ব্যয় করতে হতে পারে। এগুলো হল স্পেশ্যাল সারকামস্ট্যান্সেস।

আপনি বাজেটে ট্যাক্স-এর কথা উল্লেখ করেছেন, কিন্তু আমি মনে করি একজন অর্থনীতিবিদ হিসেবে আপনাকে সেলস্ ট্যাক্স থেকে আরম্ভ করে, এক্সাইজ ডিউটিতে যে ইভেনস হচ্ছে, আন্ডার ভ্যালুয়েশন দলিল হচ্ছে এগুলির প্রতি আপনাকে দৃষ্টি দিতে হবে এবং এসব ক্ষেত্রে যেসব লুপহোলস্ রয়েছে সেগুলো বন্ধ করতে হবে।

[6-25–6-35 P.M.]

এই লুপহোল ট্যাপ করে ঠিকভাবে আদায় করতে পারলে ২৭০ কোটি টাকার সাপ্লিমেন্টারি বাজেট আনতে হত না বলেই আমার নিজের ধারণা। সেই জন্য আমি বলব যে, অর্থ দপ্তর সেইভাবে টাকা আদায় করতে পারছে না। তাই এই সাপ্লিমেন্টারি বাজেট করে, নন-প্ল্যান, নন-প্রোডাকটিভ বাজেট করে ইন্ডিভিজুয়াল জনগণের উপর চাপ সৃষ্টি করা হচ্ছে। আমার বক্তব্য হচ্ছে এই, আপনি যখন বাজেট ফরমেশন করবেন তখন আপনার দৃষ্টিভঙ্গি থাকবে আরও এক বছরে কি হতে পারে, সেই দিকে। যেমন আমি বললাম থার্ড পে-কমিশন রিপোর্ট

আসতে পারে, এটা দেখতে হবে, তেমনি আপনাকে এটাও দেখতে হবে যে এডুকেশন ডেভেলপমেন্টের জন্য কতখানি যাবে ইত্যাদি। মেডিক্যাল কতখানি যাবে সেটাও আপনাকে দেখতে হবে। আমি ইন্ডিভিজুয়্যাল সাপ্লিমেন্টারি বাজেট নিয়ে আলোচনা করছি না। কারণ আমাদের সীমিত বক্তব্য রাখতে হবে। সাপ্লিমেন্টারি বাজেটে সীমিত বক্তব্য রাখারই নির্দেশ আছে। সেইজন্য ইন্ডিভিজুয়্যাল সাপ্লিমেন্টারি বাজেটের এক একটি বিষয় তুলে ধরে আলোচনা করা উচিত নয়। আমি শুধু এইটুকুই বলব যে, আপনি সাপ্লিমেন্টারি বাজেট না আনলেই পারতেন। আপনি যদি প্রথম থেকেই সতর্ক হতেন তাহলে জনগণের উপর এই ২৭০ কোটি টাকার বোঝা চাপিয়ে দেওয়া হল, সবাইকেই এর শিকার হতে হবে। এই কথা বলে আমি এই সাপ্লিমেন্টারি বাজেটের প্রতিবাদ জানিয়ে, আমাদের সমস্ত কাট মোশনগুলি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-35–6-45 P.M.]

**শ্রী সুরজিত স্মরন বাগচী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম কুমার দাশগুপ্ত এই বিধানসভায় যে সাপ্লিমেন্টারি বাজেট এনেছেন আমি সেই বাজেটকে সমর্থন করবার জন্য বলতে উঠেছি। একটু আগে বিরোধী পক্ষের দু'জন সদস্য ফিন্যান্সিয়্যাল ক্ষেত্রে ডিসিপ্লিন্ড বাজেটের কথা বললেন। এটা একটা অদ্ভুত ব্যাপার! স্যার, আপনি জানেন যে, কেন্দ্রীয় সরকার ফিন্যান্সিয়্যাল ক্ষেত্র কোনও ডিসিপ্লিন মেনটেন করতে পারছেন না। আজকের পৃথিবীতে বোধ হয় এত ইনডিসিপ্লিন্ড ইকনমি আর কোনও দেশেই নেই। সেই অর্থনীতির যারা সমর্থক তারাই আজকে অর্থনৈতিক শৃঙ্খলার কথা বলে চিৎকার করছেন। ওদের উপদেশ দেবার কোনও অধিকার আছে বলে আমাদের মনে হয় না। আমরা মনে করি আমাদের যে সীমাবদ্ধ ক্ষমতা সেই ক্ষমতার উপর নির্ভর করেই অর্থমন্ত্রী যতখানি সম্ভব ডিসিপ্লিন রক্ষা করার জন্যই এই সাপ্লিমেন্টারি বাজেট পেশ করেছেন। আমরা জানি সাপ্লিমেন্টারি বাজেট নানা কারণে পেশ করতে হয় এবং নানা কারণে ব্যয় বৃদ্ধি পায়। আমাদের এই ভারতবর্ষে কেন্দ্রীয় সরকার তাদের নিজেদের প্রশাসনিক আদেশ বলে মাঝে মাঝেই জিনিসপত্রের দাম বাড়িয়ে দেন এবং তাদের অপকীর্তির ফলে জিনিসপত্রের দাম এমনভাবে বাড়তে থাকে যে, কেন্দ্রীয় সরকার তাদের কর্মচারিদের মহার্ঘভাতা বাড়িয়ে দেন। ফলে খুব স্বাভাবিক কারণেই এখানকার কর্মচারিদের প্রতি রাজ্য সরকারের প্রদত্ত প্রতিশ্রুতি পূরণ করার জন্য কেন্দ্রীয় সরকারের অপকীর্তির দায় পশ্চিমবঙ্গ সরকারকে বহন করতে হয়, অ্যাডিশনাল ডিয়ারনেস অ্যালাওয়েন্স, অন্যান্য রিলিফ ইত্যাদি তাদের দিতে হয়। ফলে খরচ বাড়ে, সাপ্লিমেন্টারি বাজেটের তখন প্রয়োজন হয়। মিঃ স্পিকার, স্যার, আপনি জানেন যে, আমাদের এই বছর বন্যা হয়েছে, সৌগতবাবু খুব গর্বের সঙ্গে বললেন। আমার মনে হয় তার একটু অনুতপ্ত অবস্থায় থাকা উচিত ছিল। কারণ কেন্দ্রীয় সরকারের কাছে আমরা ২৫০ কোটি টাকা চেয়েছিলাম। তারা অনেক পর্যবেক্ষক টিম পাঠিয়ে ঠিক করলেন ৮১ কোটি ১২ লক্ষ টাকার ব্যয় বরাদ্দ অনুমোদন করা যেতে পারে। আর এর শেয়ার হিসাবে ৫৪ কোটি ৫১ লক্ষ টাকা দেবেন বললেন। কিন্তু আজ পর্যন্ত তারা ২৮ কোটির বেশি দেননি। মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন যে, আর একটি কারণে সাপ্লিমেন্টারি বাজেটের প্রয়োজন হয়। আপনি জানেন কেন্দ্রীয় সরকার কখনও কখনও এক তরফা সিদ্ধান্ত নিয়ে রাজ্য সরকারের সম্ভাব্য আয়ের

উৎস সঙ্কুচিত করে দেন। যেমন গত বছর আমি এই বিধানসভায় উল্লেখ করেছিলাম যে, এন. টি. পি. সি., কোল ইন্ডিয়া, তারা আমাদের রাজ্য বিদ্যুৎ পর্ষদের কাছ থেকে কিছু টাকা পেতেন এবং কন্দ্রেীয় সরকারের পক্ষ থেকে পশ্চিমবঙ্গ সরকারকে দেয় ফান্ডের টাকা থেকে এন. টি. পি. সি., কোল ইন্ডিয়ার প্রাপ্য টাকা কেটে নিয়ে বাকি টাকাটা রাজ্য সরকারকে দিলেন।

যার ফলে সাপ্লিমেন্টারি বাজেটের প্রয়োজন হয়। আজকে সাপ্লিমেন্টারি বাজেটের প্রথম বক্তা, বিরোধী দলের অন্যতম নেতা, টি. ভি. সিরিয়ালের প্রখ্যাত নায়ক সুব্রত মুখার্জি মহাশয়—আমার ধারণা তিনি বোধহয় রাজনীতি থেকে বানপ্রস্থ অবলম্বন করবেন—বক্তৃতা প্রসঙ্গে বললেন যে বেঙ্গল পটারিকে সাহায্য করার জন্য যদি কিছু টাকার সংস্থান করা থাকত তাহলে তিনি এই সাপ্লিমেন্টারি বাজেটকে সমর্থন করতে পারতেন। স্যার, সুব্রতবাবু এই কথা বললেন আবার সৌগতবাবু ঠিক তার উল্টো কথা বললেন। সৌগতবাবু বললেন ডিমান্ড নং ৭৪, ৯১, ৯৩ ইত্যাদিতে সিক ইন্ডাস্ট্রিজকে সাহায্য করার জন্য যা দেওয়া হচ্ছে তাতে তাঁর আপত্তি। স্যার, অনেকগুলি সিক ইন্ডাস্ট্রিজ যাতে ধংস হয়ে না যায়, শ্রমজীবী মানুষেরা যাতে বেকার হয়ে না যায় তারজন্য রাজ্য সরকারের তরফ থেকে সেখানে যে ভর্তুকি দেওয়া হচ্ছে তাতে তাঁর আপত্তি। সুব্রতবাবু বলছেন, বেঙ্গল পটারিকে টাকা দেওয়া হোক আর সৌগতবাবু বলছেন, ইন্ডাস্ট্রিজ ডিপার্টমেন্টকে সাপ্লিমেন্টারি গ্রান্টে যে টাকা দেওয়া হয়েছে সেটা ঠিক হয়নি। স্যার, আমি জানি না ওঁদের দলের মধ্যে ঐক্য আছে কি না বা ওঁরা একমত হয়ে কথা বলেন কিনা তবে কাগজে মাঝে মাঝে দেখি এখন এক রকম বলছেন অন্যজন অন্য রকম বলছেন এবং তারই একটা ইঙ্গিত বা আভাস আমরা এখানে দেখলাম। এ ছাড়া স্যার, সাপ্লিমেন্টারি বাজেটের প্রয়োজন আরও একটি কারণে হয়, সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকার আপনারা জানেন মাঝে মাঝে নতুন নতুন স্কীম ইমপ্লিমেন্ট করার জন্য হঠাৎ হঠাৎ ফতোয়া জারি করেন। কেন্দ্রীয় সরকারের সেই ফতোয়া রাজ্য সরকারগুলি পালন করতে বাধ্য হন। সেই সমস্ত স্কীমে কোথায় ফিফটি ফিফটি শেয়ার, কোথায় সেভেনটি থার্টি শেয়ার—এইভাবে প্রকল্পগুলি দেওয়া হয়। সেখানে নানান রকমের রেশিও'র কথা থাকে। এখন এরজন্য যে পরিকাঠামোর প্রয়োজন হয় সেগুলি ইমপ্লিমেন্ট করতে গেলে তারজন্য রাজ্য সরকারের কিছু টাকা ব্যয় হয়। এখন এই সব স্কীমের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার সব টাকা দেন কিনা জানি না তবে আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলতে পারি যে তমলুক মিউনিসিপ্যালিটি একটি স্কীমের ব্যাপারে কেন্দ্রীয় সরকারে টাকার অংশ এখনও পাননি কিন্তু রাজ্য সরকারের অংশ তারা পেয়ে গিয়েছেন। স্যার, আপনি জানেন, ভারতবর্ষে একটা অর্থনৈতিক বিশৃঙ্খলা চলেছে এবং কেন্দ্রীয় সরকারের ক্রমাগত ক্ষমতা কেন্দ্রীভবনের ঝোঁক বেড়ে গিয়েছে ফলে রাজ্য সরকারগুলিকে নানান রকমের অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। সেখানে রাজ্য সরকারগুলির সম্ভাব্য আয়ের যে উৎসগুলি তা কমিয়ে দেওয়া হচ্ছে। স্যার, স্বল্প সঞ্চয়ের টাকা থেকে রাজ্য সরকার একটা বড় অংশ তাদের কাজের জন্য খরচ করতে পারেন কিন্তু দেখা যাচ্ছে বিভিন্ন পাবলিক সেক্টার এমন সমস্ত লোভনীয় বন্ড বাজারে ছাড়ছেন যার প্রতি লোকে বেশি আকৃষ্ট হয়ে পড়ছে এবং এইভাবে কৌশলে, উদ্দেশ্য প্রণোদিতভাবে স্বল্প সঞ্চয়কে আনপপুলার করা হচ্ছে। এর উদ্দেশ্য হচ্ছে, রাজ্য সরকারগুলির ক্ষমতা ক্রমাগত সঙ্কুচিত করার একটা চেষ্টা করা।

আজকে কেন্দ্রীয় সরকার ক্রমাগত যে ধরনের বাজেট নিয়ে আসছেন, তার পাশাপাশি রাজ্য সরকারের যে অবস্থা সেই অবস্থার মধ্যে দিয়ে রাজ্য সরকারকে অনেক কষ্ট করে, অনেক মেহনত করে সীমাবদ্ধতার মধ্যে দিয়ে এগিয়ে যেতে হচ্ছে এবং তার জন্য এই সাপ্লিমেন্টারি বাজেট আনতে হয়েছে। এই সাপ্লিমেন্টারি বাজেট রাজ্যের প্রগতিমুখী যে সমস্ত কর্মসূচি আছে সেই কর্মসূচিকে নির্দিষ্ট করছে, সুনিশ্চিত করছে। সে জন্য আমি মনে করি এই বাজেটকে সমর্থন করা উচিত। এর সঙ্গে সঙ্গে ওরা যে সমস্ত কাট মোশন এনেছেন, সেই সমস্ত কাট মোশনের বিরোধিতা করে, এই সাপ্লিমেন্টারি বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সম্পর্কে উনি একটা কথা বলেছেন, সেটা না হয় বাদ দিলাম। কিন্তু আর একজন ভদ্রলোক, যিনি অভিনেতা, তিনি মারা গেছেন। তার সম্পর্কে কটাক্ষ করা ঠিক হয়নি। কাজেই আমি অনুরোধ করব যে তার সম্পর্কে যে কথা বলা হয়েছে সেটা আপনি বাদ দিয়ে দেবেন।

**মিঃ স্পিকার ঃ** কি নাম?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** সন্তোষ দত্ত। তিনি মারা গেছেন, তার সম্পর্কে যে কটাক্ষ করা হয়েছে সেটা আপনি বাদ দিয়ে দেন।

**শ্রী সুরজিত স্মরন বাগচী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রত মুখার্জি যে কথা বলেছেন, আমার নিজের ধারণা যে তিনি এটা বিরোধিতা করার জন্য বলছেন। আমার মনে হয় সন্তোষ দত্ত, যিনি মারা গেছেন তাকে তিনি যেভাবে শ্রদ্ধা করেন তার চেয়ে বেশি শ্রদ্ধা করি আমরা। আমি সুব্রতবাবুকে গ্লোরিফাই করেছি যে সন্তোষ দত্তের জায়গায় সুব্রতবাবুর মতো একজন ট্যালেন্ট থাকা দরকার।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সভার সামনে মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত যে সাপ্লিমেন্টারি গ্রান্টস-এর প্রস্তাব রেখেছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে বিরোধী বন্ধুরা যে কাট মোশন দিয়েছেন তার বিরোধিতা করছি। আমি সাপ্লিমেন্টারি গ্রান্টস-এর সমস্ত ডিমান্ডগুলি পড়ে দেখেছি এবং সেই সঙ্গে ওরা যে কাট মোশনগুলি দিয়েছে সেগুলিও দেখেছি এবং ওরা যে বক্তব্য হাউসে রেখেছেন সেগুলিও শুনেছি। এর আগেও আমি বলেছি যে কংগ্রেস বন্ধুরা বিভিন্ন জায়গায় বলতেন যে বামফ্রন্ট সরকার ওভারড্রাফ্‌ট নিচ্ছেন। আবার একথাও বলতে শুনেছি যে বামফ্রন্ট সরকার নাকি টাকা খরচ করতে পারছে না। আজকে আবার নতুন কথা তাদের কাছ থেকে শুনছি যে সাপ্লিমেন্টারি গ্রান্ট কেন? আমি তাদের একথা বলতে চাই যে কেন্দ্রীয় সরকার যদি মূল্য বৃদ্ধি না করতেন, নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম না বাড়াতেন তাহলে আজকে সাপ্লিমেন্টারি গ্রান্টের কলেবর এত বৃদ্ধি করতে হত না। তারা সাপ্লিমেন্টারি গ্রান্টের কলেবর নিয়ে কথা বললেন কিন্তু সেই কলেবর কেন বৃদ্ধি হল সে কথা বললেন না। আমি জিজ্ঞাসা করি যে কিসের ভয়ে তারা সত্য কথা বলতে পারছেন না?

আমাদের রাজীব গান্ধীর ভয়ে তাঁরা আসল সত্যটা বললেন না, উল্টো কথা বলে, অসত্য কথা বললেন, যেভাবে তাঁরা বারে বারে বলেন, সেই ভাবে তাঁরা এটার বিরোধিতা

করে গেলেন। এটা খুব স্বাভাবিক, যদি মূল্য বৃদ্ধি না হত, তবুও সাপ্লিমেন্টারি গ্রান্টের প্রস্তাবটা আসত। কারণ প্রাকৃতিক বিপর্যয়, এটাকে আমরা কেউ নিয়ন্ত্রণ করতে পারি না। প্রাকৃতিক বিপর্যয় হলে সাপ্লিমেন্টারি গ্রান্ট আসবে। যে নীতি নিয়ে কেন্দ্রের অর্থনীতি পরিচালিত হচ্ছে, সেই নীতি যদি চলতে থাকে তাহলে আরও বেশি ইন্ডাস্ট্রি সিক হয়ে যাবে এবং ইন্ডাস্ট্রিগুলোকে বাঁচিয়ে রাখার জন্য আরও বেশি টাকা ঋণ নিতে হবে। তা ছাড়া অন্য কোনও পথ থাকবে না। সাপ্লিমেন্টারি গ্রান্টের প্রস্তাবে সেই কথাগুলো উল্লেখ করতেই হবে। আমি এই কথাটা বলতে চাই, অনেক বন্ধু এখানে উল্লেখ করেছেন, তথাপি আমি এটা বলতে চাই, কাগজের দাম বাড়ার জন্য সরকারি দপ্তরের খরচ বাড়ছে, যদি পেট্রোলের দাম না বাড়ত, ডিজেলের দাম না বাড়ত, তাহলে সরকারি বিভিন্ন যে ভেহিকল ব্যবহার করা হয়, তার খরচটা বাড়ত না। যদি নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম না বাড়ে তাহলে হসপিটালের ডায়েটের খরচ বাড়ে না, পুলিশের বিভিন্ন রকম যে ভোজ্য তেল ইত্যাদি দেওয়া হয় তার খরচটা বাড়ছে। সঙ্গতভাবে এই বিষয়গুলো তাঁদের বোঝা উচিত ছিল। সিমেন্ট ইস্পাতের দাম বাড়লে সরকারি প্রকল্পগুলোর খরচ বাড়বে। বছরের প্রথমে বাজেটের সময় যা ধরা হয় তা থেকে অনেক খরচ বেড়ে যাবে। এটাই ঘটনা। আজকে এই যে মূল্য বৃদ্ধি, তা থেকে খরচ বেড়ে যাবে। মূল্য বৃদ্ধি সম্পর্কে আমি বিস্তারিত বক্তব্যে যেতে চাই না, আমি শুধু একটা কথা উল্লেখ করছি, আমরা পুরাণের এক দুর্যোধনকে চিনতাম, যে দুর্যোধন দ্রৌপদীর বস্ত্র হরণ করেছিলেন। আর আজকে দিল্লিতে যিনি দুর্যোধনের ভূমিকা পালন করছেন, তিনি গোটা দেশের মানুষকে, গোটা দেশের ৭০ কোটি মানুষকে বিবস্ত্র করে ছাড়বেন, সকলের কাপড় ধরে টান দিয়েছেন। কংগ্রেসের বন্ধুরা তাঁদের নেতার টানে বিবস্ত্র হতে পারেন, কিন্তু আমরা তো এতটা শালিনতা হারিয়ে ফেলিনি, তাই আমরা এর বিরুদ্ধে লড়ে যাব। আমরা এই মূল্য বৃদ্ধির বিরুদ্ধে যে ধরনের সংগ্রাম, যে ধরনের আন্দোলন করা দরকার, তা করব, শেষ পর্যন্ত লড়ে যাব। উনারা সত্য কথা বলতে পারেন না, এই হাউসে স্বীকারও করলেন—কিছু আছেন কংগ্রেসের বশংবদ, যারা মূল্য বৃদ্ধির বিরুদ্ধে বলবেন না। আমাদের এখানে কেন্দ্রীয় প্রকল্প, রাজ্যের প্রকল্প যেখানে কেন্দ্রীয় অর্থের প্রয়োজন আছে, তারজন্য কিছু বলবেন না, গোর্খাল্যান্ড-এর বিরুদ্ধে তাঁদের কী মতামত তা বলবেন না, অন্য ক্ষেত্রে আমাদের রাজ্যের স্বার্থে যে কথাগুলো বলার দরকার, তা বলবেন না। আজকে পশ্চিমবাংলার এই বাজেটে যা দেখলাম, ভারতবর্ষের আর একটি রাজ্যের তা দেখতে পাবেন না। যেখানে এই ধরনের বাজেটে একটা আর্থিক শৃঙ্খলা স্থাপিত হয়েছে। দিল্লিতে যে বাজেট হয়, যে বাজেট ইতিমধ্যে আমাদের সামনে এসেছে, সেই বাজেট এখন প্রায় অর্থহীন হয়ে গেছে।

বছরের শুরুতে যে বরাদ্দের কথা বলা হয়, বছরের শেষে তার কোনও মিল থাকে না। একটা পার্লামেন্টারি পদ্ধতির মধ্যে বাজেটটাকে পাশ করিয়ে নিলেন, কিন্তু বাজেট অনুযায়ী কোনও কাজ দিল্লি সরকার করছে না, কেন্দ্রীয় সরকার করছে না, নামমাত্র বাজেট, কোনও আর্থিক শৃঙ্খলা সেখানে নেই। পুরোটা ডামাডোল চলছে, কোটি কোটি টাকার সাপ্লিমেন্টারি বাজেট তাদের পাশ করিয়ে নিতে হচ্ছে। সেই জায়গায় আমি অত্যন্ত দৃঢ়তার সঙ্গে এই কথা বলতে চাই, আমাদের আজকের এই সভায় এই সাপ্লিমেন্টারি গ্রান্টের কলেবরটা এত বৃদ্ধি হত না, যদি মূল্য বৃদ্ধির ব্যাপারটা না থাকত, যদি আর্থিক সঙ্কট কেন্দ্রের নীতির জন্য তৈরি না হত, তাহলে আমাদের এই জায়গায় গিয়ে পৌঁছতে হত না। সেদিক থেকে বিচার করলে

পশ্চিমবাংলায় যে বাজেট আমরা দেখছি, আগের বছর দেখেছি, এই বছরও দেখলাম, তা আগামী দিনে ভারতবর্ষের অন্য রাজ্যের ক্ষেত্রে, কেন্দ্রের ক্ষেত্রে একটা পথপ্রদর্শক হবে, এই বিশ্বাস আমি রাখি এবং এই কারণে সাপ্লিমেন্টারি যে গ্রান্টের প্রস্তাব এখানে আনা হয়েছে সেই প্রস্তাবকে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-45–6-55 P.M.]

**শ্রী শেখ জাহাঙ্গীর করিম :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারি বাজেট পেশ করেছেন আমি সেই বাজেটকে আন্তরিক অভিনন্দন এবং পূর্ণ সমর্থন জানিয়ে, বিরোধী বন্ধুরা যে কাট মোশনগুলি এনেছেন সেগুলির তীব্র বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাইছি। বিরোধী দলের মাননীয় সদস্য সুব্রতবাবু কয়েকটি কথা বলে গেলেন, বিশেষ করে দার্জিলিং নিয়েও তিনি কতগুলি কথা বলে গেলেন, কিন্তু তাঁর জানা উচিত ছিল যে, তাঁদেরই পরোক্ষ এবং প্রত্যক্ষ সহযোগিতায় জি. এন. এল. এফ.-এর গুণ্ডারা দার্জিলিঙে পূর্ত দপ্তরের কয়েক কোটি টাকার সম্পত্তি নষ্ট করেছে। সে সমস্ত সম্পত্তি পুনরুদ্ধারের জন্য আজকে নিশ্চয়ই অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রয়োজন। সেই জন্যই আজকে মাননীয় অর্থমন্ত্রীকে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি পেশ করতে হয়েছে। এবং এটা নিশ্চয়ই সমর্থনযোগ্য। বিরোধী বন্ধুরা শিল্প ক্ষেত্র নিয়েও অনেক কথা বলে গেলেন। কিন্তু দীর্ঘদিন ধরে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় শিল্প বিকাশের জন্য যে প্রচেষ্টা চালিয়ে আসছেন, যেমন—হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স, জাহাজ নির্মাণ কারখানা ইত্যাদিগুলিকে এখনো পর্যন্ত কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে অনুমোদন দেওয়া হচ্ছে না। এর পরেও ওঁরা শিল্প নিয়ে এখানে কুম্ভীরাশ্রু বর্ষণ করছেন! মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা কৃষি এবং সেচের প্রসঙ্গেও অনেক কথা বলছেন, অথচ আমরা স্বাধীনতার ৪০ বছর পরেও দেখছি ভারতবর্ষের কৃষক প্রচণ্ড খরার আগুনে যখন ক্ষেত জ্বলে তখন আকাশের দিকে বৃষ্টির আশায় তাকিয়ে থাকে। এর পরেও কৃষকের অবস্থা ঠিক শাঁখারির করাতের মতো। ফসল উৎপাদন করে বাজারে নিয়ে গিয়ে প্রয়োজনীয় ন্যায্য মূল্য চাইবার তার অধিকার নেই। অথচ এই ভারতবর্ষেই আমরা দেখছি টাকা, বিড়লা নিজেদের কারখানায় যে জিনিস উৎপাদন করছে কেন্দ্রীয় সরকারের প্রত্যক্ষ এবং পরোক্ষ মদতে নিজেদের ইচ্ছে মতো কারখানা থেকেই তাতে লেবেল লাগিয়ে দাম লিখে দিয়ে বাজারে ছাড়ছে। আর আমাদের কৃষকরা নিজের অনিচ্ছায় এক এক সময়ে এক এক দামে নিজেদের উৎপাদিত ফসল বিক্রি করে বেশি দাম দিয়ে টাটা, বিড়লার কারখানার উৎপাদিত দ্রব্য কিনতে বাধ্য হচ্ছে। টাটা, বিড়লা যদি তাদের ফ্যাক্টরিতে তৈরি জিনিসের দাম নিজেদের ইচ্ছা মতো ঠিক করতে পারে, তাহলে আমাদের কৃষকরা তাদের ফ্যাক্টরি, অর্থাৎ ক্ষেতে তৈরি ফসলের তারা ন্যায্য দাম ঠিক করতে পারবে না কেন? এটা আজকে ওঁদের ভাবতে হবে। মাননীয় মানসবাবু চুরি-টুরির ব্যাপার নিয়ে অনেক কথা বলেছেন। অবশ্যই তাঁর ঐ সমস্ত কথা বলা উচিত হয়নি। কারণ তাঁরই দলের নেতা, দেশের প্রধানমন্ত্রী ভারতবর্ষের লোকসভায় দাঁড়িয়ে বলতে বাধ্য হয়েছে, "আমি বা আমার পরিবারের কেউ কোনও ঘুস নেয়নি।" এই অবস্থায় আজকে নিশ্চয়ই মানসবাবুর ঐসব কথা বলা উচিত নয়। আজকে সৌগতবাবু বললেন, পঞ্চায়েত নির্বাচনের জন্যই সাপ্লিমেন্টারি বাজেট পেশ করতে হয়েছে। উনি আরও বলেছেন, ঐ নির্বাচনে রিগিং করার জন্যই নাকি এটা করতে হচ্ছে। এই

প্রসঙ্গে আমি তাঁকে বলছি যে, গতকাল আমাদের এখানে রাজ্যসভার জন্য যে নির্বাচন হল সে নির্বাচনে তাঁরা নিশ্চিতভাবে জানতেন যে প্রার্থী দিলে হারতে হবে, সেইজন্য তাঁরা প্রার্থী দেননি এবং এ ক্ষেত্রে আমাদের সৌভাগ্য যে, তাঁরা এ ক্ষেত্রেও রিগিং-এর প্রশ্ন তোলেনি। এটা সত্যিই আমাদের সৌভাগ্য। এখন দেখা যাক কেন্দ্র ও রাজ্যের আর্থিক অবস্থা কি রকম? আমাদের রাজ্য সরকারের যে ক্যাশ বাক্স, সেটা একটা ফুট পাত্র। মোট টাকার শতকরা ২৫ ভাগ টাকা আমাদের রাজ্য সরকারের ক্যাশ বাক্সে জমা হয়, কিন্তু সেই ২৫ ভাগ টাকাই অসংখ্য ফুটো দিয়ে বেরিয়ে যায়। আমাদের রাজ্য সরকারের যে দপ্তরগুলি আছে সেগুলি কেবল দেওয়ার দপ্তর। যেমন পঞ্চায়েত দপ্তর, কোথাও কোনও রকম দুর্যোগ দেখা দিলে এই দপ্তরকে সেখানে সঙ্গে সঙ্গে রিলিফের ব্যবস্থা করতে হয়। প্রথমে গ্রাম পঞ্চায়েতকে চাল-গমের ব্যবস্থা করতে হয়, তারপর পঞ্চায়েত সমিতিকে ত্রিপল, পোশাক ইত্যাদি ব্যবস্থা করতে হয় এবং পরিশেষে জেলা পরিষদকে আরও বড় কাজগুলি করতে হয়। সুতরাং আমাদের দপ্তরগুলি হচ্ছে শুধু দেওয়ার দপ্তর। আর কেন্দ্রীয় সরকারের দপ্তরগুলি সব নেওয়ার দপ্তর। তারা শুধু নেয়। পোস্ট অফিসের পোস্ট মাস্টারকে আপনি যতক্ষণ পয়সা না দিচ্ছেন ততক্ষণ আপনাকে পোস্ট কার্ড দেবে না।

ট্রেনে চাপার আগে ট্রেনের টিকিট কাটতে হবে তা না-হলে ট্রেনে উঠতে পারবেন না। তাই বলছি, কেন্দ্রীয় সরকারের দপ্তর হচ্ছে নেওয়ার দপ্তর। কেন্দ্রীয় সরকারের ক্যাশ বাক্স হচ্ছে একটা বড় সিন্দুক, তাতে তিনদিক থেকে টাকা আসে। একদিক হচ্ছে বৈদেশিক ঋণ। রাজ্য সরকার ইচ্ছা করলে বৈদেশিক ঋণ নিতে পারে না। ঋণ দু'রকমের, চড়া সুদের, সহজ কিস্তিতে। আমাদের কেন্দ্রীয় সরকার চড়া সুদে ঋণ নিতে অভ্যস্ত। কেন্দ্রীয় সরকার দালালি করে টাটা, বিড়লা, গোয়েঙ্কা, মহেন্দ্র, সিঙ্গানিয়া, ঝুনঝুনওয়ালা প্রভৃতির এই সমস্ত শিল্পপতিদের স্বার্থ যাতে ক্ষুন্ন না হয় সেইদিকে লক্ষ্য রেখে বৈদেশিক ঋণ নেয়। আর একটা দিক আছে, কেন্দ্রীয় সরকারের টাকা ছাপানোর কল বা মেশিন আছে। সুইচ টিপলেই কোটি কোটি টাকা বেরিয়ে আসে। সেই টাকা সিন্দুকের মধ্যে ঢোকে। আর একটা ব্যবসা করছে। কেন্দ্রীয় সরকার পকেটমারি ব্যবসার মধ্য দিয়ে সারাদিন আমরা প্রতিনিয়ত যে টাকা-পয়সা খরচা করি সেই টাকার একটা অংশ ট্যাক্স হিসাবে নেয়। রাস্তায় যারা অন্ধ-খঞ্জ ভিক্ষা করে বেড়ায় তাদেরও পর্যন্ত রেহাই দেয় না। এমনকি ২০ পয়সার দেশলাই কিনলে ৫ পয়সা সেন্ট্রাল এক্সাইজ ডিউটি দিতে হয়। সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত আমরা যত টাকা খরচা করি তার একটা অংশ কেন্দ্রীয় সরকারকে ট্যাক্স দিতে হয়। কোটি কোটি টাকা কেন্দ্রীয় সরকার আমাদের কাছ থেকে নিয়ে ক্যাশ বাক্সে জমা রাখেন। যাইহোক, সময় অল্প। পরিশেষে আমি এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দের যে বাজেট মাননীয় অর্থমন্ত্রী মহাশয় পেশ করেছেন তাকে আমি আন্তরিক সমর্থন জানাচ্ছি এবং শ্রী সৌগত রায় মহাশয় যে কাট মোশন এনেছেন তার তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গত ২৫ মার্চ, সংবিধানের ২০৫ ধারা অনুযায়ী আপনার অনুমতি নিয়ে সাপ্লিমেন্টারি এস্টিমেট্স, এক্সপেন্ডিচার এস্টিমেট্সের গোটা হিসাবের একটা বরাদ্দ দিয়েছিলাম। তার মধ্যে ভোটেড আইটেম ২৭০ কোটি ৮৪ লক্ষ টাকা এবং চার্জড আইটেম ১৬ কোটি ৮ লক্ষ টাকা অর্থাৎ মোট ২৮৬ কোটি ৯২ লক্ষ

টাকা। আজকে যে বিতর্ক হল তার জবাবি ভাষণ দিতে গিয়ে মাননীয় বিরোধীদলের সদস্যরা যে বক্তব্য রেখেছেন আমি তার সাধারণ উত্তরগুলি দেওয়ার চেষ্টা করব। এই বিতর্কে একটা মূল বক্তব্য বেরিয়ে এসেছে, এই ধরনের সাপ্লিমেন্টারি ডিমান্ডস করার মানে কি? যে জিরো ডেফিসিট বাজেট প্রস্তাবে রাখা হয়েছিল তার থেকে কি সরে আসা হচ্ছে? এইসব বক্তব্য মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখোপাধ্যায় মহাশয় আগের দিনেও বলেছিলেন এবং আজকেও বললেন। মাননীয় সদস্য মানস ভুঁইয়া মহাশয় বলেছেন এবং মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় একটু বলেছেন। মাননীয় সদস্য শ্রী সুব্রতবাবু একটি প্রশ্ন পরিষ্কারভাবে রেখেছেন, আপনি যদি দেখাতে পারেন সাধারণভাবে কোনখান থেকে অর্থ পাবেন—এই ২৮৬ কোটি টাকার অতিরিক্ত—তাহলে তিনি মেনে নেবেন। আমি সেই চেষ্টাই করব। আজকে আবার একটা প্রশ্ন উঠেছে, ঘাটতি শূন্য বাজেট এখন করছেন, ডেফিসিট বাজেট করেননি কেন? আমি সেই সম্বন্ধে বক্তব্য রাখব। বর্তমানে নির্দিষ্ট খাতগুলির ক্ষেত্রে এত পার্থক্য হয়েছে আমি সেগুলির সম্বন্ধে যথাসম্ভব উত্তর দেবার চেষ্টা করব। বলা ভাল, বাজেট পেপার যেগুলি দিয়েছি, সাপ্লিমেন্টারি ডিমান্ডস সেটা নিয়ম অনুসারে শুধু ডিমান্ডস এবং এক্সপেন্ডিচার অ্যানুয়াল ফিনান্সিয়াল স্টেটমেন্টে দিয়েছি। যদি সময় কারও কম থাকে, বাজেট অ্যাট এ গ্ল্যান্স দিয়েছি, আমি ধরে নিচ্ছি এই বিতর্কে যারা অংশ গ্রহণ করেছেন বিরোধী দলের এবং সরকারপক্ষের তাঁরা পড়ে এসেছেন। বাজেট অ্যাক্ট এ গ্ল্যান্স-এর ৪ পাতায় দেখুন, আমি বাজেটে কত টাকার প্রস্তাব প্রথম রাখি, যেহেতু সাপ্লিমেন্টারি ডিমান্ডসের কথা বলেছেন—১৯৮৭-৮৮ সালে প্রথম প্রস্তাব রেখেছিলাম ৩ হাজার ৮৫৩ কোটি ২৩ লক্ষ টাকা।

[6-55–7-05 P.M.]

আমরা দেখিয়েছিলাম, এইভাবে আমরা বিচার করছি। এই খরচের সমপরিমাণ রাজস্ব আমরা এই এইভাবে আদায় করব। ৩৮৫৩ কোটি ২৩ লক্ষ টাকা। বছরের শেষে এসে আমরা দেখেছি যেটা আমরা আদায় করেছি, যেটা ভেবেছিলাম আদায় করব, তার চেয়ে বেশি আদায় করতে পারছি। কত টাকা বেশি পাচ্ছি? আমি আগেই বলে রেখেছি, ঐ বাজেট অ্যাট এ গ্ল্যান্স যদি দেখেন, ৩৯৯৯ কোটি ৩৬ লক্ষ টাকা। এটা হচ্ছে রিভাইজড যেটা আমরা আদায় করব অতিরিক্ত কর সংগ্রহের যে প্রস্তাব দিয়েছিলাম এবং বয়ান্সি—এই দুটোর ভিত্তিতে। তাহলে অতিরিক্ত কত বেশি রাজস্ব আদায় করতে পারব? ৩৯৯৯ কোটি ৩৬ লক্ষ থেকে যদি ৩৮৫৩ কোটি ২৩ লক্ষ বিয়োগ দিই তাহলে ১৪৬ কোটি ১৩ লক্ষ অতিরিক্ত রাজস্ব এইখান থেকে আদায় করছি। আপনি প্রশ্ন করতে পারেন, কি করে আদায় করছেন? আমি প্রত্যেকটি খাত ভেঙ্গে ভেঙ্গে দেখিয়েছি, এখানে সংক্ষিপ্ত আছে, অ্যানুয়েল ফাইনান্সিয়াল স্টেটমেন্টে আরও ডিটেলে আছে। আমি একটি বড় খাতের কথা বলছি, সব চেয়ে বেশি আমরা পারছি—না সুব্রত বাবু, এক্সাইজ ট্যাক্স খাত থেকে নয়, সেলস ট্যাক্স খাত থেকে। সেলস ট্যাক্সে আমরা ২১ পারসেন্ট করতে পারছি এবং এখানে বলা দরকার ১৯৪৭ সালের পর থেকে আমরা যা করতে পারিনি এর একটা বড় কারণ.......

**শ্রী সুব্রত মুখার্জি :** আপনি ট্যাক্স ইম্পোজ করছেন ঠিকই, কিন্তু যাতে আয় বাড়ে তার জন্য আপনাদের কোনও মণিটারিং-এর ব্যবস্থা নেই। আপনি তো ২১ পারসেন্টের কথা বললেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ভাল আলোচনা হচ্ছে। আমি বলি, ট্যাক্স ইম্পোজ করা হয়, অ্যাডিশনাল ট্যাক্সের প্রস্তাবগুলি যদি দেওয়া হয়, তারপরে যখন ট্যাক্স কালেকশন হয়, তখন কিন্তু বোঝা যায় না যে অ্যাডিশনাল ট্যাক্সের জন্য এই অবস্থা হচ্ছে। আমি একই সাথে বলছি—ট্যাক্স কালেকশন ২১ শতাংশ হারে সেলস ট্যাক্স আমরা বাড়াতে পেরেছি—আমরা কিন্তু যে টার্গেট সেট করেছিলাম অ্যাডিশনাল রেভিনিউ এবং বয়ানসি নিয়ে, সেই টার্গেট আমি বাজেট বক্তৃতায় রেখেছি। সেলস ট্যাক্স প্রায় ১০০ শতাংশের কাছাকাছি এসেছে। কনজারভেটিভ হিসাবে রেখেছি। আরও দুটো দিন বাকি আছে এবং আজকে ট্যাক্স কালেকশন হয়েছে, কালকে আশা করছি ১০০ শতাংশের কাছাকাছি যেতে পারব। সেলস ট্যাক্স নয়, ডিটেলসে যাচ্ছি না, প্রত্যেকটি খাতে আলাদা করে রাখা হয়েছে। কথা হচ্ছে, ১৩৭ কোটি ১৩ লক্ষ টাকা আমরা বেশি রাজস্ব আদায় করতে পারছি। এছাড়া আরও একটু দেখবেন। গতবার বাজেটে যেটা অনুমিত ছিল ওপেনিং ব্যালেন্স প্রারম্ভিক তহবিল সেটা আমরা মাইনাস ৩৩ লক্ষ টাকা এইরকম ধরেছিলাম, প্লাস ৬২ কোটি ৩ লক্ষ যদি রাখি তাহলে এটা আর একটি অ্যাডিশন হল। এর সঙ্গে ১৩৭ কোটি ১৬ লক্ষ যোগ করুন, যোগ করলে ১৯৯ কোটি ৪৯ লক্ষ টাকা হল। এটা আমাদের অতিরিক্ত রাজস্ব এবং আমরা যখন বাজেট প্লেস করেছিলাম তখন এটা আমার কাছে ছিল না। সুব্রতবাবু, আমরা ভেবেছিলাম—কোনও প্রশ্ন থাকলে করুন, আমি একটু ভাল করে বলব, স্যার, উনি জিজ্ঞাসা করেছিলেন, আপনি কি মণিটারিং করেছেন? হ্যাঁ, আমি মণিটারিং করেছি। কতবার করেছি যদি বলেন তাহলে আমি ডায়রি দেখে বলে দেব। যদি বলেন কতবার করেছেন আমি বলব ১০ মাসে সমস্ত ডিপার্টমেন্টের সঙ্গে অন্তত ৪ বার করেছি। যদি বলেন ডেভেলপমেন্ট ঠিক কত পারসেন্ট করেছেন, তাহলে আমি বলব সেটা হয়ত আর একটু বেশি হবে। একটা অনুরোধ করব—এটা শুধু রাইটার্স বিল্ডিংসে বসে হয় না। আমরা জেলাতে জেলাতে গিয়ে চেষ্টা করেছি। আপনার যদি সময় থাকে একটু আসুন না, কিভাবে মণিটারিংটা করি সেটা বলব, সহযোগিতার জন্য বলছি। যদি কিছু সাজেস্ট করার থাকে বলবেন। একটা কথা এখানে বলি, এই মণিটারিং যাতে একটু বেশি হয় সেটা আমরা জানুয়ারি মাস থেকে বুঝতে শুরু করি। কতকগুলি দপ্তর আছে যাঁরা খরচ করতে পারেন না, যেমন ইন্টারন্যাল সেভিংস ফ্রম দি ডিপার্টমেন্ট, যার পরিমাণ ৮৭ কোটি ৫০ লক্ষ টাকা, সেই সমস্ত বিষয়ে আমরা ডিপার্টমেন্ট থেকে স্টেটমেন্ট নিয়ে লিখিত সই করিয়ে নিই। ঐ টাকাটা আনইউটিলাইজড আছে, কারণগুলি পরে বলছি। আমি আগের কথায় আসছি, যে যে দপ্তর খরচ করতে পারবেন তাকে যে বরাদ্দ দেওয়া হয়েছিল এটা যদি যোগ করেন এর সঙ্গে ৮৭ কোটি ৫০ লক্ষ—তাহলে যোগফল দাঁড়ায় ২৮৬ কোটি ৯২ লক্ষ টাকা, অর্থাৎ আমি যে পরিমাণ অতিরিক্ত ব্যয় ধরেছি।

এই অতিরিক্ত সম্পদ আমি আহরণ করতে পেরেছিলাম এবং তারজন্যই এই সাপ্লিমেন্টারি এস্টিমেট চেয়েছি। আগের ১৯৯ কোটি ৪২ লক্ষ টাকা যা রয়েছে তার সঙ্গে ৮৭ কোটি যোগ করুন, দাঁড়াবে ২৮৬ কোটি—এটাই মাত্র নিয়েছি। এখানে বেশি নিচ্ছি না। একটু অ্যাটেনশন যদি দেন তাহলে দেখবেন, অ্যানোয়াল ফিনান্সিয়াল স্টেটমেন্টে যা দিয়েছি তাতে 'বাজেট অ্যাট এ গ্ল্যান্স'-এ এটা রয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** সেলস ট্যাক্স কত আদায় করেছেন? এক্ষেত্রে যদি ১০০ পারসেন্ট

আদায় করে থাকেন, আই উইল রিজাইন। কিন্তু সেটা সম্ভব নয়।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** আমাকে শেষ করতে দিন। সেলস ট্যাক্স ৯৬ পারসেন্ট আদায় হয়েছে এবং টার্ন ওভার ট্যাক্স-এর মামলা যা আছে, সেটা মিটে গেলে আরও ৭ কোটি টাকা পেয়ে যাব। সুতরাং অতিরিক্ত ব্যয়বরাদ্দ আমরা সেটাই এনেছি, যে টাকা আমরা কালেকশন করতে পেরেছি এবং এইভাবেই আমরা ঘাটতি শূন্য বাজেটে শেষ করতে পেরেছি। এতে কোনও রুলস চেঞ্জ করতে হয়নি। আমরা সাপ্লিমেন্টারি ডিমান্ডের এক্সপেন্ডিচারের ক্ষেত্রে যদি অ্যাডিশনাল রিসোর্সেস আপনাদের কাছে দিতে পারতাম তাহলে এই প্রশ্ন তুলতেন না। একটু অসমতা ছিল রিসিট অ্যান্ড এক্সপেন্ডিচার বাড়িয়ে সমতায় যাচ্ছি। আমি আবার বলছি, আমার বক্তব্য তিনভাগে ভাগ করার চেষ্টা করেছি। একটি ভুল ধারণা হয়ত ছিল। এই সাপ্লিমেন্টারি বাজেটে কখন জিরো ডেফিসিট থেকে সরে এসেছিলাম সেটা আমি বর্ণনা করেছি। একজন বলেছেন যে, কেন্দ্রীয় সরকার-এর মতো এতবড় ডেফিসিট ফিনান্সিং নয়, অল্প ডেফিসিট বাজেটে কেন যাচ্ছেন না? প্রব্লেম আপনাদের কাছে রেখেছি। এক্ষেত্রে আমরা যে বাজেট করেছিলাম, তারপর একটা সময় এসেছে যখন অতিরিক্ত প্রকল্প নেওয়ার ফলে ৫৬ কোটি টাকা ঘাটতি হয়েছে। আমি যদি সেখানেই থেমে যেতে পারতাম এবং বলতাম যে, এটা ঘাটতি বাজেট, তাহলে মিটে যেত। কিন্তু কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্যের বাজেটকে গুলিয়ে ফেলবেন না। কেন্দ্রীয় বাজেটে এই অবস্থায় আইনের অধিকার আছে নোট ছাপানোর। রাজ্যের কিন্তু এই অবস্থায় রিজার্ভ ব্যাঙ্ক থেকে ওভার ড্রাফ্‌ট রাজ্যগুলি নিতে পারবে সাতদিন পর্যন্ত। এই তো সেদিন কেরালা সরকার হয়ত আট দিন পর আবার টাকা নিতে চেয়েছিলেন, কিন্তু তাঁদের চেককে ডিসঅনার করা হয়েছে। এই অবস্থায় দাঁড়িয়ে কেউ কি বলতে পারবেন, যে কথা সুব্রতবাবু বলছেন? অনেকেই নাইনথ ফিনান্স কমিশনে আমাকে বলেছেন যে, বাজেটে ঘাটতি দেখান। কিন্তু এখানেই মূল তফাত হয়ে গেছে। নাইনথ ফিনান্স কমিশনে সেই আলোচনায় যা কথা হয় সেটা গ্যাপ্‌-ফিলিং অ্যাপ্রোচ, কিন্তু সেটা আমরা অ্যাকসেপ্ট করছি না।

[7-05–7-15 P.M.]

এই অ্যাপ্রোচ থেকে সরে আসছি। আপনাদের কাছে ঠিক যেটা সংবাদ সেটা বলুন। এই ঘাটতি দেখিয়ে বেশি পাওয়া এই অষ্টম অর্থ কমিশন পর্যন্ত যা ছিল সেটা কিন্তু বলবত নেই। এর পরে যেটায় আসছি তা হল এখানে বলা হয়েছে—আমি মনে করি সিরিয়াসলি বলেন নি—অপূর্ববাবু বলেছেন যে দেখিয়ে দিন না ঘাটতি বাজেট, পরে দেখা যাবে। আমি বলি এই যদি হয় তাহলে তো এটা বাজেট নয়। আমি সারা বছর কি করতে পারব আমার যদি মতি স্থির থাকে তাহলে আমি এখনই বলতে পারব। কারণ এটা না বলার মানে এই ৫৬ কোটি টাকা আনকভার কোথা থেকে আসবে জানি না। যদি সত্যিই ঘটনা এই রকম হত যে—আমি কথার কথা বলছি—কেন্দ্রীয় সরকার আয়কর হিসাবে এখান থেকে প্রায় সাড়ে তিন হাজার কোটি টাকা নিয়ে যায় আর এখনও যা নিয়ম আছে ৭০০ কোটি টাকা আমাদের ফেরত দেন। এই ৭০০ কোটির জায়গায় যদি ৮০০ কোটি টাকা আমাদের ফেরত দিতেন তাহলে ৫৬ কোটি টাকা মিটিয়ে আরও বেশি প্রকল্পে হাত দিতে পারতাম কিন্তু বাস্তব তো তা নয়। এখানে দাঁড়িয়ে বলে দিলাম এই সমস্ত হবে, ফল কি হবে জানি না, কতকগুলি প্রকল্প আমি অ্যাশুয়োরেন্স করে দিলাম যে জেলা স্তরে, ব্লক স্তরে হবে এবং তারপর বললাম

যে না আমার আর উপায় নেই করতে পারলাম না। এটা ঠিক নয়। রাজ্য স্তরে বাজেট করার জন্য—এটা আমার বলা ঠিক নয় যেহেতু এটা একটা চিঠির স্তরে আসেনি—আমাদের ইউনিয়ন ফিনান্স মিনিস্ট্রি থেকে একজন এসেছিল এবং ওঁরা এটা বলেছেন মডেল। অবশ্য এটা চিঠি স্তরে আসেনি। তাই এই ব্যাপারে আর আমি বক্তব্য রাখতে চাচ্ছি না। এরপরে আর একটা কথা বলি যে থার্ড পার্টটা—এর পরেও যদি না আপনাদের সংশয় থাকে—যে এর মধ্যে কোনও গিমিক নেই। এ ছাড়া আর যদি কিছু থাকে তাহলে তারা কেন্দ্র থেকে টাকা পাবেন বলে জানেন অথবা কোনও কিছু প্রকল্প নিচ্ছে টাকা কোথা থেকে আসবে তারা জানে। আমি শুধু এখানে বলব এর পরেও আপনাদের যদি কোনও প্রশ্ন থাকে আমি তাঁর সঙ্গে এককভাবে আলোচনা করতে পারি কিংবা আলাদাভাবে আলোচনা করতে পারি, এই ব্যাপারে আমার ধৈর্য অনেক। এবার আমি বলি কোনও কোনও আইটেমে আমরা বাড়িয়েছি এবং এস্টাবলিশড আইটেমে ডিটেলে দেখাতে পেরেছি। আমি এখানে একটা কন্সট্রাকটিভ সাজেশন তুলে ধরছি, আমি অপূর্ববাবুকে বলছি, এখন পর্যন্ত আমাদের রাজ্যে বাজেটে যে হেড আছে—সেটা সব রাজ্যেই তাই আছে—আমি একবার কেন্দ্রকে বলেছিলাম যে প্রতিটি রাজ্যের সঙ্গে বসুন—অনেক বছর প্রায় ২০ বছর চলে গেছে, ডেভেলপমেন্টের অনেক ডিটেলস বাজেট হয়েছে—এক ধরনের বাজেট সব রাজ্যে আনলে এক্সপ্লানেশনগুলি দিতে সুবিধা হয়। একটা বাজেট, ধরুন ১৯৭৫ সালে হয়ে আছে, প্রতিটি রাজ্যে হয়ে আছে, নামেই কনফিউসিং লাগবে, তার ভিত্তিতে দেওয়াটাও ডিফিকাল্ট হবে। আপনি একটা গুরুত্বপূর্ণ কমিটির দায়িত্বে আছেন, আরও বেশি করে জানবেন। তবে আমি এখানে নির্দিষ্টভাবে বলছি। সবচেয়ে বড় ব্যাপার হচ্ছে অতিরিক্ত ব্যয় বরাদ্দ চেয়েছি বন্যা নিয়ন্ত্রণ এবং পুনর্গঠন এইসবের জন্য ৭৩ কোটি ৭৩ লক্ষ টাকা। অর্থাৎ প্রায় ২৫ শতাংশ। ব্যাপারটা একটু বলি। মাননীয় সদস্য সৌগত রায় বললেন যে—একটা ভুল প্রায় ধরেই ফেলেছেন—কত টাকা খরচ করেছেন, ২৫০ কোটি ৪০ লক্ষ নাকি ৭৩ কোটি ৭৩ লক্ষ টাকা খরচ করেছেন। আমরা বার বার বলেছি এটা আমাদের প্রয়োজন আছে। আমার কাছে স্টেটমেন্ট আছে, এটা আমি দেখাতে পারি। আমরা বলেছি যে ক্ষয়ক্ষতি হয়েছে তা পুনর্গঠনের জন্য আমাদের প্রয়োজন ২৫০ কোটি ৪০ লক্ষ টাকা। সেখানে কেন্দ্রীয় সরকার কোনও কারণে উর্দ্ধসীমা বেঁধে দিলেন ৮ কোটি ১২ লক্ষ টাকা। ঠিক সেই বিতর্কে আমি যাচ্ছি না। তবে এটা বলা উচিত আমাদের তো একটা প্রান্তিক অর্থাৎ মার্জিন মানি ১১ কোটি ৮৫ লক্ষ টাকা রাখছি বাজেটে। ৮১ কোটি টাকা থেকে বাদ দিয়ে দিন, তাহলে হচ্ছে ৬৯ কোটি ১৫ লক্ষ টাকা। এই বছরের প্রথম দিকে ড্রাউট হয়েছে, ৪ কোটি টাকা যোগ করলে দাঁড়ায় ৭৩ কোটি ১৫ লক্ষ টাকা। এই হচ্ছে হিসাব।

এরপরে একটু বলি—মাননীয় সুব্রতবাবু আমার দৃষ্টি আকর্ষণ করে ভালই করেছেন—আমার মনে হয়, আপনি সত্যিই ব্যস্ত মানুষ, কেননা, আপনি পড়ার সময় পান না। তার কারণ, আপনি বলেছেন যে, ক্লোজড অ্যান্ড সিক ইন্ডাস্ট্রির জন্য ধরা হয়নি, বা শিল্পের জন্য ধরা হয়নি।

**শ্রী সুব্রত মুখার্জি :** ওটা তো ডোল। যেখানে এটা নিয়ে রাজনীতি করা যায়—যে সমস্ত সিক বা ক্লোজড ইন্ডাস্ট্রি আছে, সেখানে বাড়িয়ে দেওয়া দরকার, অথচ আপনি সেখানে

কমিয়ে দিচ্ছেন। যেখানে দিচ্ছেন তা রাজনীতি করার জন্যই করেছেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমাকে পারর্সেন্টেজটা আগে বলতে দিন, তাহলেই বুঝতে পারবেন। আমি সবটাই বলছি। ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং ওয়ার্কসকে লোন দেওয়া হয়েছে—এখন যে মূল্যটা ধরে যেটা হয়েছে—তা প্রায় ৭ কোটি ৯০ লক্ষ টাকা যেটা আমরা দিয়েছিলাম, এটা আমরা পরিবর্তন করছি। এতদিন লোন হিসাবে দেওয়া হত এবং তাতে যে অ্যাসেটস স্ট্রাকচার সেটা কমে যাচ্ছে। আমরা এই যে লোন, দিয়েছি তার সুদের হার, আর ঐ যে সিক ইন্ডাস্ট্রি আপনারা দেখুন, আমাদেরই দেওয়া, এই সুদটা তুলে দেওয়া উচিত। লোনের টাকাটাকে আমরা লোন ইকুইটিতে কনভার্ট করে দিচ্ছি। এতে সুবিধা হচ্ছে ব্যাঙ্ক থেকে লোন পেতে সুবিধা হবে। এটা এবং ডি. পি. এল., এই দুটো যোগ করলে ২৫ লক্ষ টাকা হয়, যেটা এক্সট্রা বাজেটের ৭ শতাংশ হচ্ছে। আমি হেড্‌গুলো বলছি—একটা হচ্ছে ডিমান্ড নং ৬৯ এবং আর একটা হচ্ছে ৭৪। এরপরে একটু বলি, এটা নন-প্ল্যানে চলে গেছে—যেটা সম্বন্ধে অপূর্ববাবু বলেছেন, নন-প্ল্যান নয়। কয়েকটা অ্যাম্বিগুইটি আছে, যেগুলি প্রতিটি রাজ্যেই আছে—ছোট শিল্পের ক্ষেত্রে হবে না। এ ব্যাপারে তিনি আমার দৃষ্টি আকর্ষণ করেছেন, স্বনিযুক্তি প্রকল্পে আমরা বেশি টাকা রাখি না। স্বনিযুক্তি প্রকল্পে আমরা প্রথমে ৩ কোটির মতো টাকা রেখেছিলাম, সেটা একটু বাড়িয়ে দিতে হয়েছে, এটা ডিমান্ড নং ৩৯এ আছে। এতে ১০ কোটির মতো টাকা রাখা হয়েছে। স্বনিযুক্তি প্রকল্প, যেটা কেন্দ্রীয় সরকারের, এটাতে কেন রাখতে হল সে ব্যাপারে একটু বলি। এ সম্বন্ধে মাননীয় মানসবাবু আমার দৃষ্টি আকর্ষণ করেছেন। তিনি বরং ভালই করেছেন। এর জন্য কেন্দ্রীয় সরকারের একটি প্রকল্প আছে এবং কেন্দ্রীয় সরকারের প্রকল্পে গত বছর পর্যন্ত ২৩ হাজার পর্যন্ত লক্ষ্যমাত্রা ধার্য ছিল। এবারে কোনও কারণে ১২ হাজার করেছেন—অর্থাৎ প্রায় অর্ধেক। তাই আমরা ভেবেছিলাম, ওঁরা যখন অর্ধেক করে দিলেন তখন আমাদেরটা ৩ গুণ করে দেব। যাইহোক, আমি ঐ আলোচনায় যাচ্ছি না। এবারে আমি অপূর্ববাবুর প্রশ্নের উত্তরটা দিচ্ছি। আপনি দেখবেন যে নন-প্ল্যান লেখা আছে ১০ কোটি টাকা। বাজেট হেডটা নতুন হেড বলে করা যায়নি, তাই ইনট্রিনসিংক্যালি নন-প্ল্যান করা হয়েছে। এটা একটু বেড়ে যোগ হয়েছে—একই সঙ্গে বেড়ে যোগ হয়েছে। পানীয় জল। আমরা পানীয় জল সম্বন্ধে নিশ্চয়ই বলব, এবং যেটা আমরা যোগ করেছি তার পরিমাণ প্রায় দেখবেন, ১৫ কোটি টাকার মতো হয়েছে। এর সমপরিমাণ অর্থ কিন্তু আমরা কেন্দ্র থেকে পাব এবং সেজন্যই আমরা ১৫ কোটি টাকা যোগ করেছি। এরপরে জনস্বাস্থ্যের জন্য ১০ কোটি ১১ লক্ষ টাকা যোগ করা হয়েছে, এরমধ্যে কিছুটা আছে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের জন্য, কিছু মানুষের মাইনে ইত্যাদি এর মধ্যে আছে—সৌগতবাবুর কাট'টা যেজন্য এসেছে। আমাদের প্রতি ক্ষেত্রেই দেখবেন, ডি. এ., ইন্টারিম অ্যালাউন্স এগুলো দিতে হচ্ছে। কেন দিতে হচ্ছে? কেন্দ্রীয় সরকার তাঁর কর্মচারিদের জন্য ডিয়ারনেস অ্যালাউন্স দিচ্ছেন। আমরা এখনও কেন্দ্রীয় সরকারের দেয় ডিয়ারনেস অ্যালাউন্স থেকে একটা কিস্তি পিছিয়ে আছি। আমাদের ইন্টারিম অ্যালাউন্স, ডিয়ারনেস অ্যালাউন্স ইত্যাদি দিতে হচ্ছে কেন্দ্রীয় সরকার যখন যখন দিচ্ছেন তখনই। এটা এমনভাবে নেই যে, আমরা ঠিক ধরে নিতে পারব যে বছরে এতগুলো ওঁরা দেবেন। ইন্টারিম রিলিফ দেওয়ার ছ'মাসের মধ্যে কমিশন তাঁদের রিপোর্ট দিতে পারেননি, তবে চেষ্টা করছেন যত তাড়াতাড়ি পারেন তা করতে। এই ইন্টারিম রিলিফ যা আমাদের দিতে হচ্ছে তা আগে ধরা ছিল না। এই টাকাটা প্রতি দপ্তরের কর্মচারিদের জন্য আমাদের

দিতে হচ্ছে। এর মূল কারণ হচ্ছে দাম বৃদ্ধি। দাম বৃদ্ধির ব্যাপারে একটা সরাসরি আলোচনা হওয়া প্রয়োজন। দাম বৃদ্ধির ক্ষেত্রে যেটা ঘটছে—কেন্দ্রীয় সরকার-এর প্রশাসন নির্ধারিত মূল্যবৃদ্ধি করে সব গুরুত্বপূর্ণ ক্ষেত্রে। যদি বলেন এতটা দিতে হচ্ছে কেন, কারণটাকে যদি ট্রেস করতে বলেন, তাহলে আমি ওখানে নিয়ে যাব। যাইহোক, সর্বশেষে আমি বলব, যেখানে কাউন্সিল অব মিনিস্টার্স-এর সম্বন্ধে বলেছেন, আমি ডিটেলড হেডস্-এর মধ্যে আসছি না, এটা হচ্ছে ডিম্যান্ড নং ৩। আপনি নিশ্চয়ই দেখেছেন, কোনও মাইনে বাড়েনি। আর একটু এখানে বলে রাখি—এন্টারটেনমেন্ট, হসপিটালিটি সম্বন্ধে—এই দুটো খাতে একটু বেড়েছে। যেহেতু, একটা হচ্ছে, নবম অর্থ কমিশন হয়েছিল তারজন্য। এরজন্য হিসাব চেয়েছেন। আমি বলে দিচ্ছি—১ লক্ষ ৬২ হাজার টাকা। এখানে যে ৬ জন অকংগ্রেসি মুখ্যমন্ত্রী বাইরে থেকে এসেছিলেন, তাঁদের জন্য খরচ হয়েছে ১ লক্ষ ৬২ হাজার টাকা। আর একটি কথা বলি, ঐ মিটিং করার প্রায় সঙ্গে সঙ্গে মিঃ সালভে'র কাছ থেকে একটি চিঠি পেয়েছিলাম। তাতে তিনি বলেছিলেন যে রাজ্যের দিকটা তিনি দেখবেন।

[7-15–7-47 P.M.]

তবে এরফলে রাজ্য সরকারের লাভ হবে ১ লক্ষ ৬২ হাজার টাকার কিছু বেশি তারজন্য মতপার্থক্য থাকতে পারে কিন্তু বেশি খরচ হল আগের বছরের ১৫ লক্ষ টাকা নিতে হল বলে। গত বছরে বিল করা হয়নি, এ বছর যোগ করা হল। সেটা হল মাননীয় প্রধানমন্ত্রীর কলিকাতা সফরের জন্যে যে ব্যারিকেড তৈরি হয় তারজন্য খরচ নয়, তার সাঙ্গোদের খেতে দিতে গিয়ে ১৫ লক্ষ টাকার একটু বেশি খরচ হয়েছে সেটা এরমধ্যে ধরা হবে। শুধু এখানেই শেষ নয় আপনার কালচারাল ইনফরমেশন ডিপার্টমেন্ট থেকে যে লাভ হয়েছে তা ১ কোটি টাকা এই ব্যারিকেড প্রভৃতি তৈরি করে পি. ডব্লিউ. ডি.। আমি শুধু আপনাদের জানালাম তার কারণ আপনারা জিজ্ঞাসা করেছিলেন কিসে খরচ হয়েছে তাতে আমি বললাম প্রধানমন্ত্রী খাতে খরচ হয়েছে। সুতরাং এইকথা বলে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার ব্যয়বরাদ্দের বক্তব্যে স্থির থেকে আমি আমার বক্তৃতা শেষ করছি।

## DEMAND No. 1

The Motion of **Shri Abdul Quiyom Molla** that a sum of Rs. 18,08,000 be granted for expenditure under Demand No. 1, Major Head: '2011—State Legislature" during the current year, was then put and agreed to.

## DEMAND No. 3

The motions of Shri Saugata Roy and Shri Rajesh Khaitan that the Amount be reduced by Rs. 100' was then put and lost.

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 15,43,000 be granted for expenditure under Demand No. 3, Major Head: "2013—Council of Ministers" during the current year, was then put and agreed to.

DEMAND No. 4

The motions of Shri Saugata Roy and Shri Rajesh Khaitan that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Shri Abdul Quiyom Molla** that a sum of Rs. 1,43,60,000 be granted for expenditure under Demand No. 4, Major Head: "2014—Administration of Justice" during the current year, was then put and agreed to.

DEMAND No. 5

The motions Shri Saugata Roy that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,14,47,000 be granted for expenditure under Demand No. 5, Major Head: "2015—Elections" during the current year, was then put and agreed to.

DEMAND No. 6

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 16,04,000 be granted for expenditure under Demand No. 6, Major Head: "2020—Collection of Taxes on Income and Expenditure" during the current year, was then put and agreed to.

DEMAND No. 8

The Motion of **Shri Abdul Quiyom Molla** that a sum of Rs. 86,41,000 be granted for expenditure under Demand No. 8, Major Head: "2030—Stamps and Registration" during the current year, was then put and agreed to.

DEMAND No. 10

The motion of Shri Saugata Roy that 'the Amount of Demand be reduced by Rs. 100/-' was then put and lost.

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 7,53,000 be granted for expenditure under Demand No. 10, Major Head: "2039—State Excise" during the current year, was then put and agreed to.

DEMAND No. 11

The motions of Shri Saugata Roy that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs.

1,43,09,000 be granted for expenditure under Demand No. 11, Major Head: "2040—Sales Tax" during the current year, was then put and agreed to.

DEMAND No. 12

The motions of Shri Sautata Roy that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Shri Shyamal Chakraborty** that a sum of Rs. 14,15,000 be granted for expenditure under Demand No. 12, Major Head: "2041—Taxes on Vehicles" during the current year, was then put and agreed to.

DEMAND No. 13

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 93,54,000 be granted for expenditure under Demand No. 13, Major Head: "2045—Other Taxes and Duties on Commodities and Services" during the current year, was then put and agreed to.

DEMAND No. 18

The motions of Shri Rajesh Khaitan that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 53,04,000 be granted for expenditure under Demand No. 18, Major Head: "2052—Secretariat General Services" during the current year, was then put and agreed to.

DEMAND No. 19

The motions of Shri Saugata Roy that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 46,26,000 be granted for expenditure under Demand No. 19, Major Head: "2053—District Administration" during the current year, was then put and agreed to.

DEMAND No. 20

The motions of Shri Sautata Roy that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 29,54,000 be granted for expenditure under Demand No. 20, Major Head: "2054—Treasury and Accounts Administration" during the current year, was then put and agreed to.

DEMAND No. 21

The motions of Shri Saugata Roy that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 10,20,74,000 be granted for expenditure under Demand No. 21, Major Head: "2055—Police" during the current year, was then put and agreed to.

DEMAND No. 22

The Motion of **Shri Debabrata Bondyopadhyay** that a sum of Rs. 3,37,49,000 be granted for expenditure under Demand No. 22, Major Head: "2056—Jails" during the current year, was then put and agreed to.

DEMAND No. 24

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 93,68,000 be granted for expenditure under Demand No. 24, Major Head: "2058—Stationery and Printing" during the current year, was then put and agreed to.

DEMAND No. 25

The Motion of **Shri Jatin Chakrabarty** that a sum of Rs. 2,19,38,000 be granted for expenditure under Demand No. 25, Major Head: "2059—Public Works" during the current year, was then put and agreed to.

DEMAND No. 27

The motions of Shri Saugata Roy that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2,15,36,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)" during the current year, was then put and agreed to.

DEMAND No. 30

The motions of Shri Saugata Roy that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Shri Kanti Chandra Biswas** that a sum of Rs. 51,19,56,000 be granted for expenditure under Demand No. 30, Major Heads : "2202—General Education, 2203—Technical Education and 6202—Loans for Education, Sports, Art and Culture" during the

current year, was then put and agreed to.

DEMAND No. 32

The motions of Shri Saugata Roy that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 8,15,44,000 be granted for expenditure under Demand No. 32, Major Heads : "2210—Medical and Public Health (Excluding Public Health) and 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health)" during the current year, was then put and agreed to.

DEMAND No. 33

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,96,13,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "2210—Medical and Public Health (Public Health)" during the current year, was then put and agreed to.

DEMAND No. 35

The motions of Shri Saugata Roy that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 11,28,08,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)" during the current year, was then put and agreed to.

DEMAND No. 36

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,40,36,000 be granted for expenditure under Demand No. 36, Major Head : "4216—Capital Outlay on Housing" during the current year, was then put and agreed to.

DEMAND No. 38

The Motion of **Shri Buddhadeb Bhattacharjee** that a sum of Rs. 2,41,28,000 be granted for expenditure under Demand No. 38, Major Heads : "4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity" during the current year, was then put and agreed to.

DEMAND No. 39

The motions of Shri Saugata Roy and Shri Sultan Ahmed that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Shri Santi Ranjan Ghatak** that a sum of Rs. 11,13,80,000 be granted for expenditure under Demand No. 39, Major Head : "2230—Labour and Employment" during the current year, was then put and agreed to.

DEMAND No. 41

The motions of Shri Saugata Roy and Shri Sultan Ahmed that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Shri Dinesh Chandra Dakua** that a sum of Rs. 5,85,84,000 be granted for expenditure under Demand No. 41, Major Heads : "2202—General Education(Tribal Areas Sub-Plan)) and 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backwards Classes" during the current year, was then put and agreed to.

**Mr. Speaker :** I think some more time may be needed to finish this. So, half an hour time is extended. (The motion was then put and agreed to)

DEMAND No. 44

The motions of Shri Sautata Roy and Shri Sultan Ahmed that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Shrimati Chhaya Bera** that a sum of Rs. 73,73,05,000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Relief on Account of Natural Calamities" during the current year, was then put and agreed to.

DEMAND No. 45

The Motion of **Shri Santi Ranjan Ghatak** that a sum of Rs. 18,31,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251—Secretariat—Social Services" during the current year, was then put and agreed to.

DEMAND No. 46

The Motion of **Shri Santi Ranjan Ghatak** that a sum of Rs. 6,60,000 be granted for expenditure under Demand No. 46, Major Head: "4250—Capital Outlay on Other Social Services" during the current year, was then put and agreed to.

DEMAND No. 47

The Motion of **Shri Kamal Kanti Guha** that a sum of Rs. 2,35,69,000 be granted for expenditure under Demand No. 47, Major Head : "6401—Loans for Crop Husbandry (Excluding Public Undertak-

ings)" during the current year, was then put and agreed to.

DEMAND No. 48

The Motion of **Dr. Ambarish Mukhopadhyay** that a sum of Rs. 53,15,000 be granted for expenditure under Demand No. 48, Major Head : "2402—Soil and Water Conservation" during the current year, was then put and agreed to.

DEMAND No. 50

The Motion of **Shri Prabhas Chandra Phodikar** that a sum of Rs. 42,00,000 be granted for expenditure under Demand No. 50, Major Head : "4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)" during the current year, was then put and agreed to.

DEMAND No. 52

The Motion of **Dr. Ambarish Mukhopadhyay** that a sum of Rs. 1,73,06,000 be granted for expenditure under Demand No. 52, Major Head: "2406—Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling" during the current year, was then put and agreed to.

DEMAND No. 53

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 99,81,000 be granted for expenditure under Demand No. 53, Major Heads : "2407—Plantations and 6407—Loans for Plantations" during the current year, was then put and agreed to.

DEMAND No. 54

The Motion of **Shri Nirmal Kumar Bose** that a sum of Rs. 2,47,56,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads : "2408—Food Storage and Warehousing and 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings)" during the current year, was then put and agreed to.

DEMAND No. 59

The Motion of **Shri Benoy Krishna Chowdhury** that a sum of Rs. 92,89,000 be granted for expenditure under Demand No. 59, Major Head : "2501—Special Programmes for Rural Development" during the current year, was then put and agreed to.

DEMAND No. 61

The Motion of **Shri Benoy Krishna Chowdhury** that a sum of Rs. 9,72,41,000 be granted for expenditure under Demand No. 61, Major

Head : "2506—Land Reforms" during the current year, was then pu and agreed to.

DEMAND No. 62

The motions of Shri Saugata Roy that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of **Shri Benoy Krishna Chowdhury** that a sum of Rs. 10,93,00,000 be granted for expenditure under Demand No. 62, Major Head : "2515—Other Rural Development Programmes (Panchayati Raj)" during the current year, was then put and agreed to.

DEMAND No. 63

The Motion of **Shri Benoy Krishna Chowdhury** that a sum of Rs. 1,26,55,000 be granted for expenditure under Demand No. 63, Major Head : "2515—Other Rural Development Programmes (Community Development)" during the current year, was then put and agreed to.

DEMAND No. 64

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,28,72,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "2551—Hill Areas" during the current year, was then put and agreed to.

DEMAND No. 65

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 4,03,000 be granted for expenditure under Demand No. 65, Major Head : "4575—Capital Outlay on Other Special Areas Programmes" during the current year, was then put and agreed to.

DEMAND No. 66

The Motion of **Shri Debabrata Bandyopadhyay** that a sum of Rs. 1,04,88,000 be granted for expenditure under Demand No. 66, Major Head : "2701—Major and Medium Irrigation" during the current year, was then put and agreed to.

DEMAND No. 69

The Motion of **Shri Prabir Sengupta** that a sum of Rs. 16,94,50,000 be granted for expenditure under Demand No. 69, Major Heads : "2801—Power, 4801—Capital Outlay on Power Projects, 4860—Capital Outlay on Consumer Industries and 6860—Loans for Consumer Industries" during the current year, was then put and agreed to.

## DEMAND No. 72

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 6,43,000 be granted for expenditure under Demand No. 72, Major Head : "2810—Non-Conventional Sources of Energy" during the current year, was then put and agreed to.

## DEMAND No. 73

The Motion of **Shri Achintya Krishna Ray** that a sum of Rs. 1,51,30,000 be granted for expenditure under Demand No. 73, Major Head : "2851—Village and Small Industries (Excluding Public Undertakings)" during the current year, was then put and agreed to.

## DEMAND No. 74

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 10,05,38,000 be granted for expenditure under Demand No. 74, Major Heads : "4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries)" during the current year, was then put and agreed to.

## DEMAND No. 75

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2,44,33,000 be granted for expenditure under Demand No. 75, Major Head : "2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)" during the current year, was then put and agreed to.

## DEMAND No. 78

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 5,22,000 be granted for expenditure under Demand No. 78, Major Head : "3053—Civil Aviation" during the current year, was then put and agreed to.

## DEMAND No. 79

The Motion of **Shri Jatin Chakrabarty** that a sum of Rs. 4,20,14,000 be granted for expenditure under Demand No. 79, Major Heads : "3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges" during the current year, was then put and agreed to.

## DEMAND No. 80

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of

*Rs. 1,18,43,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "3055—Road Transport and 3056—Inland Water Transport"* during the current year, was then put and agreed to.

DEMAND No. 81

The Motion of **Dr. Ambarish Mukhopadhyay** that a sum of Rs. 20,000 be granted for expenditure under Demand No. 81, Major Head : "3425—Other Scientific Research" during the current year, was then put and agreed to.

DEMAND No. 83

The Motion of **Shri Subhas Chakraborti** that a sum of Rs. 15,00,000 be granted for expenditure under Demand No. 83, Major Head : "5452—Capital Outlay on Tourism" during the current year, was then put and agreed to.

DEMAND No. 84

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 8,64,000 be granted for expenditure under Demand No. 84, Major Head : "3454—Census Surveys and Statistics" during the current year, was then put and agreed to.

DEMAND No. 86

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 70,25,000 be granted for expenditure under Demand No. 86, Major Head : "5465—Investments in General Financial and Trading Institutions" during the current year, was then put and agreed to.

DEMAND No. 87

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 17,23,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "3475—Other General Economic Services" during the current year, was then put and agreed to.

DEMAND No. 88

The Motion of **Dr. Ambarish Mukhopadhyay** that a sum of Rs. 8,49,000 be granted for expenditure under Demand No. 88, Major Heads : "2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) and 2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyed Botanic Garden, Darjeeling)" during the current year, was then put and agreed to.

## DEMAND No. 91

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,23,75,000 be granted for expenditure under Demand No. 91, Major Head : "6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings)" during the current year, was then put and agreed to.

## DEMAND No. 93

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 34,50,000 be granted for expenditure under Demand No. 93, Major Heads : "4859—Capital Outlay on Tele Communication and Electronics Industries and 6859—Loans for Tele Communication and Electronics Industries" during the current year, was then put and agreed to.

## DEMAND No. 94

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 64,80,000 be granted for expenditure under Demand No. 94, Major Heads : "4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries and 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)" during the current year, was then put and agreed to.

## DEMAND No. 95

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,65,01,000 be granted for expenditure under Demand No. 95, Major Head : "6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)" during the current year, was then put and agreed to.

## DEMAND No. 98

The Motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,50,00,000 be granted for expenditure under Demand No. 98, Major Head : "7610—Loans to Government Servants, etc." during the current year, was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7-47 P.M. till 1 P.M. on Wednesday, the 30th March, 1988 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 30th March, 1988 at 11.00 P.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 6 Ministers of State and 180 Members.

[11-00—1-10 P.M.]

**Held over Starred Questions**
**(to which oral answers were given)**

**তারকেশ্বরের পি ডবলিউ ডি রোড-তালপুর রাস্তা নির্মাণ**

* ১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৮) **শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি গ্রামীণ ভূমিহীন কর্ম-সুনিশ্চিত প্রকল্পে হুগলি জেলার তারকেশ্বরে পি ডবলিউ ডি রোড থেকে তালপুর পর্যন্ত রাস্তা নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

তারকেশ্বরে পি. ডবলিউ ডি, রোড হইতে তালপুর পর্যন্ত মোরাম দেওয়া পথটি গ্রামীণ ভূমিহীন কর্ম সুনিশ্চিতকরণ প্রকল্পের মাধ্যমে সম্পূর্ণ করা হইয়াছে। রাস্তাটি তুলন-তালপুর রাস্তা নামে পরিচিত।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** ওটা হয়ে গেছে বলছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** হ্যাঁ, হয়ে গেছে।

**হাওড়া জেলার সুন্দরীমহল খাল সংস্কার**

* ১৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৩।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার অন্তর্গত বাউড়িয়া থানার সুন্দরীমহল খাল কাটা এবং স্লুইস নির্মাণ প্রকল্পটি এখনও পর্যন্ত রূপায়িত হয় নাই;

(খ) সত্য হইলে, তাহার কারণ কি; এবং

(গ) উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গৃহীত হইয়াছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) হ্যাঁ।

(খ) প্রকল্পটি এখনও অনুমোদিত হয় নাই।

(গ) কারিগরি অনুমোদন এবং বিভাগীয় অনুমোদন ব্যতিরেকে প্রকল্পের কাজে অগ্রসর হওয়া সম্ভব নয়।

### Target and actual credit mobilisation under IRDP

***263.** (Admitted question No. *91.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Rural Development Department be pleased to state—

(a) whether targets for mobilisation of credit under the Integrated Rural Development Programmes in West Bengal were fixed for the Sixth and Seventh Plan (up to 1986-87) periods; and

(b) if so, what were the targets and actual credit mobilisation during the above period?

**Shri Benoy Krishna Choudhury :**

(a) There is no target as such for mobilisation of credit under Integrated Rural Development Programme.

(b) Actual credit mobilised during the 6th and the 7th Plan periods (upto 1986-87) is as follows :-

| Year | Credit mobilised (Rs. in lakhs) |
|---|---|
| 1980-81 | 138.63 |
| 1981-82 | 361.83 |
| 1982-83 | 1097.33 |
| 1983-84 | 3041.55 |
| 1984-85 | 4003.41 |
| 1985-86 | 5531.74 |
| 1986-87 | 6384.22 |

**Shri Saugata Roy :** Whether the Minister is aware that not even

50% of the target was achieved during the Sixth Plan and whether this is true. লক্ষ্য মাত্রা ৫০ শতাংশ পূর্ণ হয়নি, এটা কি সত্য?

**Shri Benoy Krishna Choudhury :** There is no target for mobilisation of credit. But there is target about the number of beneficiary and financial target of amount spent. এই বিষয়ে যদি জানতে চাই বলে দিচ্ছি। কিন্তু ঐ ভাবে থাকে না টার্গেট। তারপর যেটা বললেন, আগে এই বিষয়ে এখানে যে প্রশ্ন হয়েছে, সেখানে বলেছি, এটা নুতন প্রকল্প বলে প্রথম দিকে হয়নি। কিন্তু শেষ দিকে টার্গেটের বেশি হয়েছে। শুনুন ফিগার দিয়ে বলছি, ১৯৮০-৮১ সালে ফিজিক্যাল টার্গেট ছিল, ফাইন্যান্সিয়াল টার্গেট ছিল ২৮ হাজার ৪৮১। ১৯৮১-৮২ সালে ফিজিক্যাল টার্গেট ছিল ২ লক্ষ এক হাজার, ফাইন্যান্সিয়াল টার্গেট ছিল ৮০ লক্ষ ৫৩ হাজার। ১৯৮০-৮১ সালে ২৮,৪৮১, তারপরে সেটা হয়েছিল ৫৪,১১৬, তারপরে বেড়ে গেল ৯৬,৬১১। আর ১৯৮৩-৮৪ সাল থেকে টার্গেট ক্রস করে হ'ল ২,৩৬,১৫০, তারপরে হ'ল ২,৭৫,৪০৬ এবং ২,৮৭,৫২। এইরকম ভাবে হচ্ছে।

**শ্রী সৌগত রায় :** অনেক তথ্য দেওয়ার জন্য মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ। মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন, এটা কি সত্য অন্ধ্র, কর্ণাটক এবং তামিলনাডুর মতো অকংগ্রেসি রাজ্যে এই পার্টিকুলার ব্যাপারে ডিপোজিট ক্রেটিড মোবিলাইজেশন আন্ডার দি আই আর ডি পি স্কীম পশ্চিমবাংলার চেয়ে ভালো হয়েছে এবং তা যদি হয়ে থাকে তাহলে পশ্চিমবাংলার এত পিছিয়ে পড়ার কারণ কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** যাতে প্রিভিলেজ না হয় তার জন্যই আমি ঐভাবে বললাম। এ বিষয়ে আলাদা নোটিশ দেবেন, তখন কমপেয়ার করে বলে দেব। দুটো জিনিস আছে, ফাইন্যান্সিয়াল টার্গেট, আর ফিজিক্যাল টার্গেট। তবে হ্যাঁ এখানে আই.আর.ডিপি'র ক্ষেত্রে একবার ১৫১% হয়েছে, একবার ১৩৭% হয়েছে। তবে কমপেয়ার করে আমি এখন বলছি না। ডিপজিটের তুলনায় ক্রেডিট যা দেওয়া হয় তার রেশিওটা অনেক কম এবং তার জন্য আমরা ফাইট করছি। ব্যাঙ্কের ওপর এটা নির্ভর করে। ওয়েস্ট বেঙ্গল, মহারাষ্ট্র, গুজরাট, তামিলনাডু, এই রাজ্যগুলি ইন্ডাস্ট্রিয়ালি অন্যান্য রাজ্যের তুলনায় খানিকটা এগিয়ে আছে, কিন্তু ডিপোজিটের তুলনায় আমাদের ক্রেডিট কম। এ ব্যাপারে ব্যাঙ্কের সঙ্গে স্টেট লেভেলে আমাদের বার. বার মিটিং হয়। দ্যাট ইজ নো ফল্ট অফ দি স্টেট গভর্নমেন্ট, দ্যাট ইজ দি ফল্ট অফ দি ব্যাঙ্ক। মিটিং-এ আমরা তাদের ঐটা বলি।

**Mr. Speaker :** There are so many factors that play here. So, comparison with any other state in respect of making any enquiry into the statutes cannot come here. It is not fair also.

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে ক্রেডিট মোবিলাইজেশনের কথা বললেন, সেই ক্রেডিট মোবিলাইজেশনের মধ্যে আই আর ডি পি স্কীমে সমস্ত বেনিফিশিয়ারিদের অন্তর্ভুক্ত করা হয় কি?

**শ্রী বিনকৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় সদস্য ঠিকমতো প্রশ্নটি করতে পারলেন না। বেনিফিশিয়ারিরা পার ক্যাপিটা কি ভাবে পাচ্ছেন দেখতে হবে। প্রথমে এটা ন্যাশনাল অ্যাভারেজ থেকে কম ছিল, ক্রমশ বেড়ে বেড়ে সম্প্রতি—দু বছর হ'ল—এটা ন্যাশনাল অ্যাভারেজের ওপরে গেছে। এ বিষয়ে নোটিশ দিলে ক্রস করে কোন জায়গায় গিয়েছি তা বলে দিতে পারব।

**বন্য হাতীর উপদ্রবে ক্ষতির পরিমাণ**

***২৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭।) **শ্রী নটবর বাগদী ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৮ সালের জানুয়ারি মাসে বন্য হাতির উপদ্রবে পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় ক্ষয় ক্ষতির পরিমাণ কত?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

১৯৮৮ সালের জানুয়ারি মাসে বন্য হাতির উপদ্রবে পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় কোনও ক্ষয়ক্ষতি হয়নি।

**শ্রী নটবর বাগদী ঃ** পুরুলিয়া, বাঁকুড়া জেলায় হাতির উপদ্রবের ঘটনা এই প্রথম ঘটল না। ঐ এলাকায় প্রতি বছরই হাতির উপদ্রবে ক্ষেতের ফসল নষ্ট হয়। এটা বন্ধ হওয়া দরকার। সরকার থেকে এ বিষয়ে কোনও চিন্তা ভাবনা করা হচ্ছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এ বছর গৃহপালিত একটি পোষা হাতি ক্ষিপ্ত হয়ে পুরুলিয়া, বাঁকুড়া জেলায় জানুয়ারি মাসের মাঝামাঝি সময়ে কিছু ক্ষতি সাধন করে গেছে। পুরুলিয়া জেলায় এক ব্যক্তি মাতাল অবস্থায় হাতিটির কাছে গিয়ে তাকে প্রণাম করতে যায় এবং হাতির শুঁড় ও পায়ের ধাক্কায় সে মারা যায়। এ ছাড়া হাতিটি বাঁকুড়া ও পুরুলিয়া জেলায় ৩/৪টি কাঁচা বাড়ি ও দোকান ঘরের ক্ষতি সাধন করেছে। ১০ হাজার হেক্টর জমির ধানের ক্ষতি করেছে। হাতিটিকে পরে ট্রানকুলাইজার দিয়ে বেঁধে আনা হয়েছে। এ ছাড়া পুরুলিয়া জেলায় মাঝে মাঝে বন্য হাতীর উপদ্রব হয়।

[1-10—1-20 P.M.]

যদিও ১৯৮৭-৮৮ সালে কেউ নিহত হয়নি। কাল রাত্রিবেলা কি দুর্ঘটনা ঘটেছে সেই সম্পর্কে আমি এখন খবর পাইনি, তবে আমি খবর নিচ্ছি। কিন্তু ঘর ভেঙেছে, শস্যের ক্ষতি হয়েছে। এগুলির ক্ষতিপূরণ দিয়ে থাকি। বিহারের দলমা রেঞ্জ থেকে এরা আসে। বিহারের জঙ্গল যেভাবে শেষ হচ্ছে তার ফলেই এরা বেশি বেশি করে আসছে। এবারে মেদিনীপুরে যে হাতিগুলি এসেছিল তারা মেদিনীপুর ছেড়ে যেতে চায়নি। এ ব্যাপারে আমরা বারবার চেষ্টা করেছি। আমরা বিশেষজ্ঞদেরও ডেকে নিয়ে এসেছি। তিনবার আমরা তাড়াবার চেষ্টা করেছি, কিন্তু আবার ফিরে এসেছে। শেষবার সফল হয়েছি। শোনা যাচ্ছে, বুনো হাতি ফিরে এসে কাল রাত্রিবেলা ক্ষয়ক্ষতি করেছে। এ বিষয়ে অনুসন্ধান করছি। সবক্ষেত্রেই আমরা খেসারত দিয়ে থাকি। এই খেসারত সব জায়গাতেই বন ও ভূমিসংস্কার স্থায়ী সমিতির সুপারিশ অনুযায়ী দেওয়া হয়।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় বাঁকুড়া এবং পুরুলিয়া জেলা সম্পর্কে বললেন, কিন্তু পাশের জেলা মেদিনীপুরে কত ক্ষয়-ক্ষতি হয়েছে সেই সম্পর্কে বললেন না?

**মিঃ স্পিকার :** না, না এই প্রশ্নে মেদিনীপুর হবে না।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, পুরুলিয়া জেলায় মন্ত্রী মহাশয়ের নিজের অত্যাচারে কত ক্ষয়-ক্ষতি হয়েছে, উনি নিজেই বন্য হাতি বলে পরিচিত আছেন কি না?

**মিঃ স্পিকার :** না, না এটা হবে না। মানুষের দ্বারা হাতির কত ক্ষতি হয়েছে এটাই রেলিভেন্ট প্রশ্ন। হাতির দোষ দিয়ে লাভ কি? মানুষ সমস্ত জঙ্গল কেটে সাফ করে দিচ্ছে। বনে তাদের খাদ্য নেই। তারা সেইজন্য চলে আসছে। দায়ী তো মানুষ। যাইহোক, ছেড়ে দিন।

## কুটির ও ক্ষুদ্র শিল্প স্থাপনের মঞ্জুরীকৃত লাইসেন্স

*২৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৯।) **শ্রী সুব্রত মুখার্জি :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সারা রাজ্যে ১৯৮৭-৮৮ সালে (জানুয়ারি মাস পর্যন্ত) কতগুলি কুটির ও ক্ষুদ্র শিল্প স্থাপনের জন্য লাইসেন্স মঞ্জুর করা হইয়াছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :**

কুটির ও ক্ষুদ্রশিল্প স্থাপনের জন্য কোনও লাইসেন্স দেওয়া হয় না।

**শ্রী সুব্রত মুখার্জি :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প তৈরি করতে গেলে উইদাউট লাইসেন্সে যদি কেউ করে তার বিরুদ্ধে কিছু ব্যবস্থা নিতে পারেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** প্রশ্নটা ভুল আছে। লাইসেন্স লাগে অন্য কারণে। আমরা ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে রেজিস্ট্রেশন দিয়ে থাকি এবং তার জন্য কোনও ফি লাগে না। ১৯৮৭-৮৮ সালে পশ্চিমবাংলায় ২৫ হাজার ৩৯৮টি এই ধরনের ইউনিটকে রেজিস্ট্রেশনের জন্য অনুমোদন দেওয়া হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারবেন কি, এই ধরনের কতগুলি ইউনিট রেজিস্ট্রেশন নিয়ে রূপায়ণ করতে পেরেছে এবং কতগুলি পারেনি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** প্রতি বছর নতুন হচ্ছে। যারা ইউনিট স্থাপন করতে যাবেন তার ২ সপ্তাহের ভিতর প্রাথমিক প্রভিসনাল রেজিস্ট্রেশন করে দিই। তারপর তাদের কাজকর্ম এক বছর, দু বছর দেখার পর পার্মানেন্ট রেজিস্ট্রেশন হয়। কাজেই এই বছর তাঁদের সময় লাগবে। এ বছর যেটা হচ্ছে ১৯৮৭-৮৮ জানুয়ারি মাস পর্যন্ত সেটা সময় লাগবে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় ঠিকই বলেছেন। ক্ষুদ্র ও কুটির শিল্পের ব্যাপারে এবারে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বিশেষ গুরুত্ব আরোপ করেছেন আপনি কি এমন কথা বলেছেন যে, বিশেষ বিশেষ ছাড় দিলে তারা তাদের ব্যবস্থা করতে পারে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন সেগুলির প্রসঙ্গে আমি বলি, ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের নিজস্ব একটা স্কীম আছে, প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট স্কীম আছে, লেবার ডিপার্টমেন্টের মাধ্যমে স্কীম আছে। সব মিলে গত বছর ৫০ হাজার কর্মসংস্থার ব্যবস্থা করা হয়েছে। এই বছর বাজেটে আছে ৬৫ হাজারকে দেওয়া হবে। মোট ২ লক্ষ লোকের কর্মসংস্থানের কর্মসূচি আছে।

**শ্রী সূর্য চক্রবর্তীঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—১৯৮৭-৮৮ সালে ২৫,৩৯৮টি কর্মসংস্থানের জন্য রেজিস্ট্রেশনের কথা ছিল, তার সবগুলিই কি রূপায়িত হয়েছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** এই ইউনিটের সবগুলিই রেজিস্ট্রেশন নিয়েছেন। এদের পার্মানেন্ট করার জন্য এক বছর সময় লাগবে।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়ঃ** এই যে স্কীমের রেজিস্ট্রেশনগুলি করা হচ্ছে সেই রেজিস্ট্রেশন পেতে অনেক দেরি হচ্ছে এবং তার জন্য জনসাধারণের অসুবিধা হচ্ছে এ খবর কি আপনার জানা আছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** রেজিস্ট্রেশন পেতে কোনও অসুবিধা নেই। জেলা থেকে ব্লক স্তর পর্যন্ত আমাদের এক্সটেনশন অফিসার আছেন। কাজেই কোনও অসুবিধা নেই। লাইসেন্সের যে প্রশ্ন সেটা হচ্ছে বড় এবং মাঝারি শিল্পের ব্যাপারে। লাইসেন্স দিল্লির সরকার দিয়ে থাকেন এবং তার জন্য ফি লাগে, এটার জন্য কোনও ফি লাগে না।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই যে নতুন ক্ষুদ্র ও কুটিরশিল্প মঞ্জুর করেছেন তার মূলধন বিনিয়োগের পরিমাণ কত টাকা? এবং কতজনের কাজের সংস্থান এখানে হবে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** মূলধন বিনিয়োগ আমাদের সরকার থেকে করা হয় না। করা হয় ব্যাঙ্ক থেকে। কাজেই নোটিশ দিলে বলতে পারি কতজনের কাজের সংস্থান হবে। ডিসেম্বর পর্যন্ত ৪২ হাজার ১৭২টি যে ইউনিটগুলি এসেছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—জেলা শিল্প কেন্দ্র থেকে যে সমস্ত রেজিস্ট্রেশন দেওয়া হয় এবং তার কতকগুলি কনডিশন থাকে। কি কি শিল্প হবে, সেই সবের শর্ত থাকে। সবচেয়ে যেটা মুশকিল সেটা হচ্ছে ব্যাঙ্ক থেকে সাহায্য পেতে প্রচন্ড বিলম্ব হয়, ব্যাঙ্ক অনেক হয়রানি হতে হয়।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** এটা ঠিক, তার কারণ গত বছর ২৪ হাজার ৩০০ টারগেট ছিল, দুঃখের বিষয় সেটা পাইনি। ব্যাংক এই টাকাটা দেয়, আমরা খুবই কম পাচ্ছি। এ বছর ১২ হাজার ১৫০টি করার কথা ছিল। ইতিমধ্যে ব্যাংক থেকে মাত্র এক হাজার লোককে টাকা দেবার জন্য কথা বলা হয়েছে। ব্যাংক না দিলে কিছুই করা যাবে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই সব ক্ষুদ্র শিল্পগুলি রেজিস্ট্রেশন পাওয়ার পরে ব্যাঙ্ক থেকে আর্থিক সাহায্য পেয়ে থাকে। কিন্তু তারা আপনার

দপ্তর থেকে কি কি সাহায্য পেয়ে থাকে?

[1-20—1-30 P.M.]

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** তাদের টেকনিক্যাল সাহায্য দেওয়া হয়, তৈরি মালগুলি যাতে বিক্রি করতে পারে তার জন্য মার্কেটিং-এর ব্যবস্থা করা হয় এবং যদি পরবর্তী কালে সিক হয়ে যায় তাহলে সেটা রিভাইটালাইজড করবার জন্যও স্কীম আছে। তার জন্য সেখানে সাবসিডি দেওয়া হয়।

**সরকারে ন্যস্ত কলিকাতার বস্তি জমির পরিমাণ**

*২৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭০।) **শ্রী লক্ষ্মীকান্ত দেঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতায় বস্তির জমির মোট পরিমাণ কত ;

(খ) উক্ত জমির মধ্যে সরকারে ন্যস্ত জমির পরিমাণ কত ;

(গ) কলকাতা ঠিকা প্রজাস্বত্ব আইনের বিরুদ্ধে কোনও মামলা আদালতে দায়ের করা হয়েছে কি; এবং

(ঘ) হয়ে থাকলে, তার সংখ্যা কত?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরিঃ**

(ক) এই পরিসংখ্যান ভূমি ও ভূমি সংস্কার বিভাগের নিকট নেই।

(খ) কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব (অধিগ্রহণ ও নিয়ন্ত্রণ) আইন ১৯৮১ অনুযায়ী ঠিকা প্রজাস্বত্ব বিশিষ্ট সব জমি সরকারে বর্তিত হয়েছে। কিন্তু ঐ সব বর্তিত জমি আবার ঐ আইন অনুযায়ী ঠিকা প্রজাগণ শহরাঞ্চলের জমির উর্ধ্বসীমা সংক্রান্ত আইন প্রয়োগ সাপেক্ষে সরকারের অধীনে প্রজা হিসেবে নিজের দখলে রেখেছেন। ঐ আইনে কোনও প্রজার জমি বিকল্প বাসস্থানের ব্যবস্থা করে সরকার জনসাধারণের স্বার্থে পুনরাধিকার করতে পারেন। ঠিকা প্রজাগণ বা জমির পূর্বতন মালিকগণ যে রিটার্ন দাখিল করেছেন সেই রিটার্নগুলি এখন পরীক্ষা করে দেখা হচ্ছে। এই পরীক্ষার পর জানা যাবে কত ঠিকা প্রজাস্বত্ব জমি কলকাতায় আছে।

(গ) হ্যাঁ।

(ঘ) প্রায় আড়াইশোর মতো মামলা ইতিমধ্যেই মহামান্য কলিকাতা হাইকোর্টে দায়ের করা হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাসঃ** কলকাতার বিভিন্ন এলাকায় জনহিতকর প্রতিষ্ঠান গড়ে উঠেছে, বিদ্যালয় গড়ে উঠেছে। এগুলো ২৫-৩০ বছর আগে গড়ে উঠেছে। সেখানে হাই স্কুল পর্যন্ত

গড়ে উঠেছে। কিন্তু সেখানে তাঁরা পার্মানেন্ট বাড়ি করতে পারছেন না ঠিকা প্রজাস্বত্ব আইনের মধ্যে থেকে যাবার জন্য। ঐসব ক্ষেত্রে পাবলিক ইন্টারেস্টে ঐসব জায়গা তাদের দিয়ে দেবার কথা চিন্তা করবেন কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আমি যা বললাম তাতে বিদ্যালয় বলে কিছু নেই। ওখানে ঠিকা প্রজার স্বার্থ আগে জমিদারদের অধীন ছিল, এখন সেটা চলে গেছে সরকারের অধীনে। সেখানে তাঁরা রিটার্ন যা দিচ্ছেন সেক্ষেত্রে কতটা রাখতে পারবেন বা না পারবেন—সেটা আইন অনুযায়ী ঠিক হবে। আর একটা বিষয়, যা আমি প্রথম কোয়েশ্চেনে উত্তর দিয়েছি, সেটা হচ্ছে—এটা মনে রাখতে হবে যে, যখন এস্টেট অ্যাকুজিশন অ্যাক্ট পাস হয় সেই সময় কলকাতা এর আওতা থেকে বাদ ছিল। সেইজন্য কলকাতার ব্যাপারে আমাদের কাছে কোনও হিসেবও নেই। সম্প্রতি আমরা আসার পর কলকাতার জমিদারি অ্যাকুইজিশন অ্যাক্ট হল। বর্তমানে এই হিসেবটা কর্পোরেশনের কাছ থেকে আমাদের নিতে হবে, কারণ সেটা আমাদের দপ্তরে নেই। রিটার্ন নিয়ে এনকোয়ারি করতে জয়েন্টলি বসা হচ্ছে ক্যালকাটা কর্পোরেশনের সঙ্গে এবং কিছুটা এগোনোও গেছে।

**Shri Lakshmikanta Dey :** Sir, I wish to raise a supplementary.

**মিঃ স্পিকার :** আপনি হাউসে ছিলেন না। এবারের মতো অ্যালাউ করছি, কিন্তু টেকনিক্যালি এটা হয় না।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ইনস্পেকশনের কথা যা বললেন তাতে কতগুলি ওয়ার্ড ইনস্পেকশন, বস্তি ইনস্পেকশন কমপ্লিট হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** প্রায় ২৫০টি মামলা মহামান্য হাইকোর্টে দায়ের করা হয়েছে। এই ইনস্পেকশনের কাজটা কলকাতাতে ইতিমধ্যে কয়েকটি জায়গাকে সেন্টার করে করা হচ্ছে। এখন পর্যন্ত কতটা ইনস্পেকশন হয়েছে সেটা জানতে হলে নোটিশ চাই।

**শ্রী সুমন্তকুমার হীরা :** ঠিকা জমিদারি যাদের ছিল, অনেক জায়গায় দেখা গেছে যে, ভাড়াটিয়া—ঠিকাপ্রজা জমিদারকে কনভিন্স করিয়ে দুই পক্ষ মিলে জমিটা থার্ড পারসনের কাছে ঠিকা টেনেন্সী অ্যাক্ট পাস হবার আগে বিক্রি করেছে। ঐসব ট্রানজাকশন অবৈধ বলে ঘোষণা করবার উপায় এখানে আছে কি না জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আপনি যে প্রশ্নটা করেছেন এই প্রশ্ন এখানে ওঠে না, এটা সম্পূর্ণ অন্য জিনিস। আমরা জানি ঠিকা টেনেন্সী অ্যাক্টের একটা কনসেপ্ট আছে। ভাড়াটিয়া এই ক্ষেত্রে আলাদা। ভাড়াটিয়া তারা হচ্ছে বস্তিতে বসানোর তাদের কোনও রাইট নেই। আগে তারা এবসলিউটলি হেল্পলেস ছিল। এখন তারা protected by all the rights of the premises Tenancy Act এটা তারা পেয়েছে। সেই জন্য সরাতে গেলে অসুবিধা হবে।

## Extension of the Alipore Zoological Garden

***267.** (Admitted question No. *948.) **Shri Saugata Roy :** Will the

Minister-in-charge of the Environment Department be pleased to state—

(a) if it is fact that the State Government has selected sites for extension of the Alipore Zoological Garden ; and

(b) if so, the description of the sites selected by the Government and the progress in the matter ?

**Dr. Ambarish Mukhopadhyay :**

(a) Two sites have since been tentatively identified but final selection is yet to be made.

(b) Does not arise.

**Shri Saugata Roy :** Sir, would the Minister kindly state whether the cities so selected for setting up of a Zoo at Salt Lake area have been objected by the Airport Authority?

**Dr. Ambarish Mukhopadhyay :** We have identified two different sites for setting up of a Zoo. One at Mahisbathan, Kestopur, just adjacent to 'Jheel Meel' at Salt Lake area and the other in the same Mouza near Salt Lake.

**Shri Saugata Roy :** May I know whether any objection was raised by the Airport Authority for such construction?

**Dr. Ambarish Mukhopadhyay :** Yes, the Airport Authority have objected for setting up of a Zoo near the Airport.

**Shri Saugata Roy :** While the Airport Authority have objected in setting up of a Zoo near the Airport on the ground of accident of the aircraft by the flying birds then why the valuable land adjacent to the Alipore Zoo has been chosen for construction of the building of Taj Hotel, which may create obstruction to the seasonal birds coming to the Alipore Zoo ?

__atter of opinion. The exact position is like this. 20 acres of land have been identified for expansion of Zoo and 6 acres of land for Experimental Centres. The sites are at Mouza Mahisbathan, Kestopur, adjoining to 'Jheel Meel' at Salt Lake area and at Mouza Jala Dhulagiri, P.S. Sankaril, Dist. Howrah, between Panchala and Andul. We have decided to set up at the Experimental Centers their Breeding in captivity of the endangered species, to cover their behavioural changes and Genetic disorder of the animals. We have taken up the matter with Government of India.

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, নতুন যেখানে জমির কথা ভাবছেন সেটা ব্যাঘ্র সাফারী হবে না জু হবে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায়ঃ** আমাদের যে চিড়িয়াখানা আছে সেই চিড়িয়াখানা সম্প্রসারণ করার জন্য একটা পরিকল্পনা নিয়েছি। উদ্দেশ্য হচ্ছে যে প্রজাতিগুলি বিলোপ হয়ে যাচ্ছে সেইগুলিকে ক্যাপটিভিটিতে ব্রীড করানোর জন্য। দ্বিতীয়ত ক্যাপটিভিটি থাকার জন্য অর্থাৎ এক জায়গায় আটকে রাখার জন্য ওদের মধ্যে বিহেবিয়ার চেঞ্জ হচ্ছে, আচরণ পরিবর্তন হচ্ছে জেনিটিক ডিসঅর্ডার হচ্ছে।

[1-30—1-40 P.M.]

আমরা মনে করছি, এদের এই যে ক্যাপটিভিটি এবং জেনেটিক ডিসঅর্ডার হয়ে থাকে, এ সম্বন্ধে অনেক কাগজে বেরিয়েছে। এই তিনটি ব্যাপারের জন্য আমরা একটি এক্সটেনশন জু করতে যাচ্ছি। সেজন্য আমরা দিল্লি সরকারের কাছেও প্রকল্প পাঠিয়েছি। এর জন্য আমরা দু'শ একরের মতো জমি চাই। কিন্তু কাছাকাছি কোনও জমি পাচ্ছি না। সল্টলেকে যে প্রকল্প ছিল তা আমরা এয়ারপোর্ট অথরিটির জন্য করতে পারছি না। হয়ত এ ব্যাপারে কোনও সঙ্গত কারণ আছে, সেজন্য তাঁরা রাজি নন। এই প্রসঙ্গে আপনাদের জানাই যে, ধূলাগুড়ি, হাওড়া জেলার সাঁকরাইল, পাঁচলা এবং আন্দুলের মাঝখানে বেশ কিছু জায়গা আছে, সেখানে হয়ত জায়গা পাওয়া যেতে পারে। এইজন্য আমরা দিল্লি সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছি।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় মন্ত্রী মহোদয়ের অবগতির জন্য জানাচ্ছি এবং সেই সঙ্গে একটি প্রশ্নও তাঁর কাছে রাখছি যে, মাননীয় সৌগতবাবু এখানে তাজ হোটেলের কথা যা বলেছেন তা অমূলক নয়, তাজ হোটেলকে সুন্দর করে গড়তে সরকারি পয়সা আপনি দিলেন। এই জন্য জায়গাও আপনি দিলেন কোনও রকম টার্মস অ্যান্ড কন্ডিশনস্ না রেখে। জু গার্ডেনকে আপনি নস্ট করলেন। এর ইনফেকশনে পাখি মরবে এবং পাখির ইনফেকশনে মানুষ মরবে, প্লাস আপনি ব্রিজ করে দিলেন সরকারি পয়সায়। এটাকে এক্সটেনশনের ভালো পরিকল্পনা দেখিয়ে আসলে গার্ডেন কাফে টাইপ তৈরি করা হবে, এই রকম ইনফরমেশন আমাদের কাছে আছে এবং সংবাদ হিসাবে আপনার কাছে জানাই। এই রকম কোনও সংবাদ আপনার কাছে আছে কি? স্যার, প্রশ্ন তো রাখলাম, কিন্তু যে কথাটা এখানে বলতে চাই, এই সংবাদ যদি সত্যি হয়, তাহলে এই রকম পরিকল্পনা ভয়ংকর ব্যাপার। সরকার যে মহামূল্যবান জায়গা একজন মালিককে দিয়েছেন, সেই মালিক পশ্চিমবঙ্গের একজন বেকার ছেলেকেও চাকুরি না দিয়ে অন্য রাজ্যের এক হাজারের মতো লোককে ট্রেনিং দিয়ে—সেন্ট পারসেন্ট অন্য রাজ্যের লোক—তাজ হোটেল করছে। হোটেল করার জন্য তাদের জমি সরকার দিয়েছেন, অথচ কোনও টার্মস অ্যান্ড কন্ডিশনস কিছু রাখেন নি। তাদের সুবিধার জন্য সরকারি পয়সায় ব্রিজ করে দিয়েছেন। এখন তারই জন্য এক্সটেনশনের নাম করে এই রকম পরিকল্পনা করছেন। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, অন্য সব জায়গায় যা করেছেন, সেই রকম কিছু আর করবেন না। যেটা ন্যাচারাল জু, অর্থাৎ যেটা আমরা করতে যাচ্ছি, সেটা টুওয়ার্ডস পার্ট অফ দি ট্যুরিজম করার জন্য কেন টুওয়ার্ডস সাউথ চলে যাচ্ছেন না—আরও সাউথে—যেখানে এক ফসলী চাষ হয়, বা কুমীর প্রকল্প, ব্যাঘ্র প্রকল্প আছে

সেখানে? এই রকম ভাবে না ভাবাটা মোস্ট ইমমেটিরিয়্যাল। এটা ভেবে দেখছেন কি?

**মিঃ স্পিকার ঃ** উনি জানতে চাইছেন, আপনার কাছে এমন কোনও পরিকল্পনা—এই যে বর্তমান চিড়িয়াখানা ও তাজ হোটেল হচ্ছে, সেই রকম গার্ডেন ক্যাফেটারিজ করার কোনও প্রস্তাব আছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** না, সেই রকম কিছু নেই। এই পরিকল্পনাটা একটু বোঝা দরকার। এটা এক্সটেনশন পরিকল্পনা হলেও মূলত ওপেন এয়ার কনসেপ্ট এটাতে আছে, এটা হচ্ছে ১ নং, ২ নং হচ্ছে আমরা যেজন্য ইনটারেস্টেড, অনেক কাগজে বেরিয়েছে যে, কিছু প্রজাতি আজকে বিলুপ্তির পথে ; কিছু প্রজাতির আচরণের পরিবর্তন হয়েছে, আর কিছু প্রজাতির জেনেটিক ডিসঅর্ডার হয়েছে। এটা নিয়ে সারা বিশ্বব্যাপী আলোচনা হচ্ছে। অনেক কাগজে এই ব্যাপারে বেরিয়েছে। আমরা এর সঙ্গে সঙ্গতি রক্ষা করে একটি এক্সটেনশন পরিকল্পনা নিয়েছি এবং তার মধ্যে এক্সপেরিমেন্ট্যাল গ্যামুট অত্যন্ত ইমপর্ট্যান্ট। এই জন্য দিল্লি সরকারের সঙ্গে কয়েকবার আলোচনা করেছি। দিল্লির এনভায়রনমেন্ট দপ্তরের এই ব্যাপারে উৎসাহ আছে। আমরা একটি প্রোজেক্ট তাঁদের দিয়েছি। কাজেই এটা গুলিয়ে ফেলা উচিত হবে না।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, আপনি হয়ত জানেন না, আমি যখন মন্ত্রী ছিলাম তখন এই প্রশ্নটা প্রথমে এসেছিল। তখন ইন্দিরা গান্ধী লিখেছিলেন এবং পাখির ব্যাপারে যে প্রপোজাল দেওয়া হয়েছিল, সে সম্বন্ধে একটা চিঠি এসেছিল। এটা আমার ডিপার্টমেন্টে রেফার্ড হয়েছিল লিগ্যাল ওপিনিয়নের জন্য। তখন আমার ডিপার্টমেন্টের ওপিনিয়ন নিয়ে একটা এগ্রিমেন্ট হয়েছিল। এই এগ্রিমেন্টে সুপ্রিম কোর্ট পর্যন্ত হাইলি প্রশংসা করেছিল এবং এর ডিভিসন হয়ে গেছে।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, কলকাতা ছাড়া জেলাগুলিতে জু করার কোনও পরিকল্পনা আছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** সেই অর্থে এখানে কোনও পরিকল্পনা নেই, তবে বিভিন্ন জেলাতে একটু আধটু ছোটছোট পরিকল্পনা নেবার চেষ্টা করেছি। প্রতিষ্ঠানগুলিকে হরিণের বাচ্চা প্রভৃতি দিয়ে পরিকল্পনা নেবার চেষ্টা করেছি কিন্তু এই পরিকল্পনা নিয়ে আলোচনা করব বাজেটের পরে।

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** আমার একটি ছোট প্রশ্ন এই যে চিড়িয়াখানা নিয়ে এত কথা হচ্ছে এটাকে এক্সটেন করার কথা বলছি না, এটাকে শিফট্ করার কোনও পরিকল্পনা আপনার আছে না কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** না, সেই ধরনের কোনও পরিকল্পনা নেই এবং প্রয়োজনও নেই।

## অঞ্জনা নদী প্রবাহ প্রকল্প

*২৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৫।) শ্রী সাধন চট্টোপাধ্যায়ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অঞ্জনা নদী প্রবাহ প্রকল্পের (Anjana River Basin Project) কাজ আরম্ভ হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে কি কি কাজ আরম্ভ বা সম্পন্ন হয়েছে ;

(গ) ঐ নদী পুনর্খনন প্রকল্প-এর জন্য (১) নিরূপিত ব্যয় (estimate)-এর পরিমাণ কত এবং (২) এ পর্যন্ত কত টাকা মঞ্জুর করা হয়েছে?

শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) (১) ৪৫.৯৪ লক্ষ টাকা।

(২) ১৯৮৮-৮৯ সালের বাজেট ১০ লক্ষ টাকা বরাদ্দ ধরা আছে।

শ্রী সাধন চট্টোপাধ্যায়ঃ মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এই প্রকল্পের কাজ আরম্ভ হয় নি। একাধিকবার এই বিষয়ে সভায় বলছিলাম যে এর গুরুত্ব খুব, কারণ কৃষ্ণনগর শহরের উত্তরে জলঙ্গী নদীর বর্ষায়, বন্যায় বাড়তি জল অঞ্জনা নদীতে প্রবাহিত হয় এবং দক্ষিণবঙ্গের সাথে যোগাযোগ করতে জলপথে এই নদীটির খুব গুরুত্ব আছে। কৃষ্ণনগরের সাথে যোগাযোগের ব্যাপারে জল নিকাশির ক্ষেত্রে এই অঞ্জনা নদীটির খুব গুরুত্ব আছে। সুতরাং পরিকল্পনাটি বিবেচনা করে দেখবেন কি?

শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ বিবেচনা শুরু হয়ে গেছে, ইতি মধ্যেই স্লুইস গেট বসানোর জন্যে ১০ লক্ষ টাকার অনুমতি দেওয়া হয়েছে। এর কাজ শুরু হওয়ার জন্যে আমার নির্দেশ দেওয়া হয়ে গেছে এবং এই বছরই রি-এক্সক্যাবেশন করা হবে। আশা করি এতে আপনার প্রবলেম কমবে।

শ্রী সাধন চট্টোপাধ্যায়ঃ আপনি যে উত্তর দিলেন যে কাজ শুরু হয়ে গেছে এটা ৩ বছর ধরে উত্তর দিয়ে যাচ্ছেন। আপনি অনুগ্রহ করে বলবেন কি, এই দুটি আর্থিক বছরে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি এই অঞ্জনা নদী প্রবাহের পুনর্খননের ব্যাপারে কি সিদ্ধান্ত নিয়েছেন এবং এরজন্য কত টাকা মঞ্জুর করেছেন?

শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ ৪৫ লক্ষ ৯৫ হাজার টাকা পুরোটা কাজে লাগবে তার মধ্যে ফেসিং ইত্যাদি অনেক কাজ আছে। তার মধ্যে স্লুইস গেট তৈরি করার জন্যে ডিগিং ইনেসপেকশন শুরু হয়ে গেছে, কাজ শুরু হবে, তারপরে ফেসিং ইত্যাদির কাজ হবে প্রথম

পর্বের কাজ শেষ না হলে তো দ্বিতীয় কাজ ধরা যাবে না। প্রথম পর্বের কাজের জন্য ১০ লক্ষ টাকা ধরা হয়েছে এবং কাজ শুরু হয়েছে।

[1-40—1-50 P.M.]

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কৃষ্ণনগর শহরের ভেতর দিয়ে জলঙ্গী নদী ও অঞ্জনা নদীর যে খাল ছিল, সেটা বুজে গেছে, জবরদখল হয়ে বাড়ি উঠেছে সেইগুলি যদি অপসারণ না করা যায় তাহলে খাল খনন করা অর্থহীন হয়ে যাবে।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই কাজ প্রথমেই করা দরকার।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, তিন বছর আগে এই প্রকল্পটি সম্পর্কে বিধানসভায় বলেছিলেন সাধন চট্টোপাধ্যায় মহাশয়ের প্রশ্নোত্তরে। এই প্রকল্পের জন্য জেলার যে পরিকল্পনা তা সমস্ত অন্তর্ভূক্ত হওয়া সত্ত্বেও প্রয়োজনীয় অর্থাভাবের জন্য কি কার্যকর হতে বিলম্ব হচ্ছে।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সেটাও একটা কারণ, তবে তার সঙ্গে আমাদের কিছু কারিগরি আলোচনার প্রয়োজন হয় এবং পরামর্শেরও প্রয়োজন হয়, সেইজন্যও বিলম্ব হচ্ছে।

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** স্যার, অনুগ্রহ করে জানাবেন কি এই যে অঞ্জনা নদীর খাল সংস্কারের জন্য প্রকল্প নেওয়া হয়েছে, শুধু কি কৃষ্ণনগর থানা এলাকার মধ্যে না বাকি ৩টি থানা এলাকার জন্য এই প্রকল্প নেওয়া হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** রানাঘাট, হাঁসখালি এইগুলিও যুক্ত রয়েছে।

## ঝড়খালি ফিশারী

***২৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫২৯।) **শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** উন্নয়ন পরিকল্পনা (সুন্দরবন বিষয়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলায় ঝড়খাল ফিশারী করতে এ পর্যন্ত সরকারের কত টাকা ব্যয় হয়েছে ; এবং

(খ) ঐ ফিশারীর সংলগ্ন কতগুলি উদ্বাস্তু কলোনি আছে?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা ঃ**

(ক) দক্ষিণ ২৪ পরগনা জেলায় ঝড়খালি ফিসারি করতে এ পর্যন্ত সরকারের ৫৯.০১ লক্ষ টাকা ব্যয় হয়েছে।

(খ) এ সম্বন্ধে এই দপ্তরে কোনও তথ্য নাই। উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন দপ্তর এ সম্বন্ধে তথ্য দিতে পারেন।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** স্যার, সুন্দরবন উন্নয়ন দপ্তর, গরিব কৃষকদের উন্নয়নের জন্য খাল খনন, ব্রিজ করা, পানীয় জল দেওয়া এই সবের জন্য দপ্তর থেকে ৬০ লক্ষ টাকা নিয়ে ঝড়খালিতে এই ধরনের ফিশারী করার উদ্দেশ্য কি?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা :** এই প্রকল্পের লক্ষ্য এখানকার যারা ভূমিহীন এবং মৎস্যজীবী আছে তাদের মধ্যে প্রতি পরিবারকে হাফ একর করে জলা এলাকা বরাবরের মতো দেওয়া এবং তাদের ভেতর দিয়ে যাতে সমবায় ভিত্তিতে উন্নয়ন করতে পারে সেই উদ্দেশ্যে করা।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** স্যার, উনি একটা সৎ উদ্দেশ্যের কথা বললেন, এই প্রকল্পটি পরিচালনা করার দায়িত্ব কাদের দেওয়া হয়েছে এবং তা থেকে লাভ হয়েছে না লোকসান হয়েছে?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা :** এই প্রকল্পটি দ্বিতীয় পর্যায়ের এবং আমরা পরীক্ষামূলকভাবে স্বনামে ভূমিহীন মৎস্যজীবীদের মধ্যে দিয়েছি এবং দুই বছর ধরে তারা মৎস্য উৎপাদন করছেন, তাদের আয়-ব্যয়ের হিসাবে নোটিশ না দিলে বলতে পারব না।

**শ্রী সুভাষ নস্কর :** স্যার, ঝড়খালি ফিশারীতে কত একর জমি সুন্দরবন উন্নয়ন পর্ষদের মধ্যে রাখা হয়েছে। এবং কত একর জমি সমবায় সমিতির মাধ্যমে বন্টন করা হয়েছে, এবং মোট কত টাকার মৎস্য বিক্রি করা হয়েছে, এই দুইটি পৃথক পৃথক ভাবে বলা যাবে কি না?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা :** আমরা এই পর্যন্ত ৪৬ হেক্টর জল এলাকা মৎস্যজীবী সমবায় সমিতির হাতে দিয়েছি এবং আয়-ব্যয়ের হিসাব নোটিশ দিলে জানাতে পারব। এবং মৌখিকভাবে চাইলে কাল অথবা পরশু জানিয়ে দেব।

### ভূমিহীনদের মধ্যে ট্রি পাট্টা হিসাবে জমি বন্টন

*২৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৪।) **শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র এবং শ্রী স্বদেশ চাকী :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বন বিভাগের অব্যবহৃত জমিতে ফল গাছ লাগানোর উদ্দেশ্যে ভূমিহীনদের মধ্যে "ট্রি পাট্টা" হিসাবে জমি বিলি করার কোনও প্রকল্প সরকারের আছে কি; এবং

(খ) থাকলে এ রাজ্যে এ পর্যন্ত কতজন ভূমিহীন এই প্রকল্পের সুযোগ পেয়েছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুরজিত শরণ বাগচি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন এই রকম কোনও

পরিকল্পনার কথা তাঁরা ভাবছেন কি না?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** এর চেয়ে আমরা অনেক এগিয়ে গেছি। অকৃষিযোগ্য জমিতে গাছ লাগানোর জন্য আমরা জমি দিয়েছি, সেখানে গাছ লাগাবে, জমি তার হবে, গাছও তার হবে। যেটা সারা ভারতবর্ষে করবার চেষ্টা করছে সেটা ট্রি পাট্টা অর্থাৎ গাছ লাগাবে, গাছ নিয়ে যাবে। ভারতবর্ষের ন্যাশনাল ডেভেলপমেন্ট বোর্ড আমাদের এই প্রোজেক্টগুলির তারিফ করে সারা ভারতবর্ষে রেকমেন্ড করেছে যে এই ধরনের প্রোজেক্ট হওয়ার দরকার আছে। এই রকম একটা জায়গায় আমরা দাঁড়িয়ে আছি। তাছাড়া আমাদের যেখানে সারিবদ্ধ বন আছে ক্ষয়িষ্ণু বনভূমিতে আমরা যে গাছ করছি পঞ্চায়েত সেগুলি রক্ষা করছে এবং পঞ্চায়েতের মাধ্যমে অনুন্নত শ্রেণী বিশেষত তফসিলি জাতি উপ-জাতি এগুলি রক্ষা করছে এবং এই সম্পদের অংশ তাদের দিয়ে যাচ্ছি। এই সম্পর্কে সরকারের আদেশনামা জারি করা হয়েছে।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন অকৃষিযোগ্য জমিতে যে সমস্ত গাছ লাগানো হচ্ছে সেই-গাছগুলির মধ্যে একটা গাছ সম্পর্কে ভীষণ বাদানুবাদ চলছে এক্সপার্টদের মধ্যে সেটা হচ্ছে ইউক্যালিপটাস গাছ। এটার সম্বন্ধে তাঁরা বলছেন জল বেশি করে শুষে নিচ্ছে, মাটির আর্দ্রতা কমিয়ে দিচ্ছে। এই সম্বন্ধে কৃষকদের মনে সন্দেহ দেখা দিচ্ছে। এই ব্যাপারে কোনও চিন্তা-ভাবনা করছেন কি না?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** ইউক্যালিপটাস নিয়ে বিতর্ক অনেকদিন থেকে চলছে এবং এই ব্যাপারে বিশেষজ্ঞদের মধ্যেও দ্বিমত আছে। আমরা বন বিভাগ থেকে গাছ লাগানোর ব্যাপারে পুস্তিকা বিলি করেছি, এবারে পত্রিকা করেছি বনবীথি, তাতে সে সম্বন্ধে আলোচনা করেছি। মনে রাখা ভাল যে ৫০০ রকমের ইউক্যালিপটাস আছে, এগুলির সার, জল নেবার ক্ষমতা বিভিন্ন ধরনের এবং তার উপর দাঁড়িয়ে আমরা ইউক্যালিপটাস লাগানোর প্রকল্প নিয়েছি। বলতে পারেন আমরা ইউনিকালচার ছেড়ে পলিকালচারে চলে গেছি। কিছু ইউক্যালিপটাসের দরকার আছে, সেখানে আমরা বিশেষ ধরনের ইউক্যালিপটাস লাগিয়েছি যেগুলি জল বেশি টানে না বা জমির সারও এতটা টানে না। বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি থেকে বিচার করে যে ধরনের স্পেসিস লাগালে ক্ষতি হবে না সেই ধরনের স্পেসিসের উপর আমরা কাজ করছি।

## Number of grainages in Malda District

***271.** (Admitted question No. *1425.) **Shri Humayoun Chowdhury** and **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) the number of grainages set up by the Sericulture Directorate in Malda district;

(b) the number of grainages which are not functioning at present and the reasons thereof; and

(c) the percentage of the silkworm seeds requirement of the farmers of Malda district met by the grainages?

**Shri Achintya Krishna Roy :**

(a) 2.

(b) Nil

(c) 25 per cent.

**Shri Sultan Ahmed :** What steps have been taken to increase supply of Silkworm seeds to the farmer, and what is the present position?

**Shri Achintya Krishna Roy :** We have noticed, due to damage caused by flood, this position has come to the actual situation. We are trying to take steps to develop. We are trying to give grains to the flood laying centre from other district to enhance. We are also trying to distribute it through our agencies to the farmer. These steps we have taken.

**Shri Sultan Ahmed :** What steps taken by the Government to make the non-functioning grainages functional ?

**Mr. Speaker :** It is not an actual Question. How can the Minister give its reply. It is wrong question. No, No, No.

**Shri Sultan Ahmed :** Is there any assistance programme of the Central Government for the grainages?

**Shri Achintya Krishna Roy :** There are no specific assistance programme of the Central Government for the grainages.

[1-50 -- 2-00 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মন্ত্রী মহাশয় বললেন টোটাল রিকোয়ারমেন্ট ২৫ হাজার। এটা কি কে. জি. হিসেবে বলেছেন? ওখানে চাষ ৩ বার হয় এবং সেদিক থেকে আমার প্রশ্ন হচ্ছে, অ্যানুয়াল রিকোয়ারমেন্ট কত এবং গভর্নমেন্ট কত সাপ্লাই করেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মালদহ জেলায় আমাদের দুটি গ্রেনেজ আছে। ওখানে ১৪ লক্ষ ডিম তৈরি করার পরিকল্পনা ছিল কিন্তু এবারে বন্যার ফলে ৯.৬ লক্ষ হয়েছে। বন্যা না হলে আরও যাতে বাড়ে সেই ব্যবস্থা নিচ্ছি

## গ্রামীণ ক্ষেতমজুরদের কাজ সুনিশ্চিত করার পরিকল্পনা

*২৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৭।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামীণ ক্ষেতমজুরদের কাজ সুনিশ্চিত করতে সরকারের কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনাগুলি কি কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) হ্যাঁ। প্রকল্পের নাম গ্রামীণ ভূমিহীন ক্ষেত মজুরের কর্মসংস্থান সুনিশ্চিত করণ প্রকল্প (আর.এল.ই.জি.পি.)।

এই প্রকল্পের সমস্ত ব্যয়ভার ভারত সরকার বহন করেন।

(খ) এই প্রকল্পের দুটি উপবিভাগ আছে

যথা- (১) সাধারণ প্রকল্প ;

(২) সুনির্দিষ্ট প্রকল্প।

সাধারণ প্রকল্পের মধ্যে নিম্নলিখিত প্রকল্পগুলি গ্রহণ করা হয়।

(১) গ্রামীণ সংযোজক রাস্তা নির্মাণ।

(২) প্রাথমিক বিদ্যালয় গৃহ নির্মাণ।

(৩) ক্ষুদ্র সেচ ও জল নিষ্কাশন।

(৪) বিবিধ ক্ষুদ্র প্রকল্প।

সুনির্দিষ্ট প্রকল্পের মধ্যে নিম্নলিখিত প্রকল্পগুলি আছে :—

(১) তফসিলি জাতি ও উপজাতির জন্য বাসগৃহ নির্মাণ প্রকল্প। প্রকল্পটি ইন্দিরা আবাস যোজনা নামে পরিচিত।

(২) সমাজভিত্তিক বনসৃজন প্রকল্প।

(৩) গ্রামীণ স্বাস্থ্য সম্মত শৌচাগার নির্মাণ প্রকল্প।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মন্ত্রী মহাশয় বললেন বিভিন্ন প্রকল্প আছে এবং ক্ষেত মজুরদের নামের তালিকা প্রস্তুত করা হয় পঞ্চায়েতের মাধ্যমে। আমার প্রশ্ন হল, ব্লকে ব্লকে এই কার্ড সংরক্ষণ এবং চিহ্নিত করার ব্যবস্থা করা যায় কি?

**শ্রী [illegible] চৌধুরি ঃ** এই প্রকল্পের জন্য সেন্ট্রাল গাইড লাইন দেওয়া আছে এবং সেই অনুযায়ী এই কাজগুলি করা হয়।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মন্ত্রী মহাশয় এরকম কোনও আইন তৈরি করতে পারেন কি, বছরে বা মাসে তারা একটা নির্দিষ্ট হারে কাজ পাবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনার এই প্রশ্ন এটার সঙ্গে যুক্ত নয়। আর এল ই জি

পি-র নিয়ম কানুন সম্বন্ধে সেন্ট্রাল গাইড লাইন আছে। এনটায়ার আর এল ই জি পি-র ব্যাপারটা এখান থেকে পাস হলে ওঁদের কাছে যেতে হয়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন ক্ষেতমজুরদের ব্যাপারে আর এল ই জি পি পরিকল্পনার নিয়ম হচ্ছে বছরে ১০০ দিন ১টি পরিবারের একজন শ্রমিককে কাজ দিতে হবে এবং এটাই হচ্ছে গাইডলাইন। আমার প্রশ্ন হল, সেই অনুসারে এটা কার্যকর করার জন্য ব্লকে আইডেনটিটি কার্ড চালু করার কথা আপনি চিন্তা করছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এর জন্য পশ্চিমবাংলায় আইডেন্টিফিকেশন কার্ডের দরকার নেই। পশ্চিমবাংলায় আইডেন্টিফায়েড লোকই রয়েছে। যেমন ধরুন পাট্টা পাওয়া ল্যান্ডলেস এগ্রিকালচারাল লেবার। প্রত্যেকটি ব্লকেই এই পাট্টা হোল্ডারের নাম আছে এবং এই রকম ১৭ লক্ষ ৩০ হাজারের উপর নাম আছে। সেকেন্ড হচ্ছে, যারা এই সমস্ত রেকর্ড করেছে তাদের নামও আছে। জেনারাল্যি ঐ বেনিফিশিয়ারিদের ভিতর পুওরার সেকশনস-রা আইডেন্টিফায়েড হয়ে আছে, ভেরিফায়েড হয়ে আছে, কোনও পার্টির দ্বারা নয়, পঞ্চায়েতের দ্বারা নয়, গভর্নমেন্ট মেশিনারি দ্বারাই আইনত আইডেন্টিফায়েড হয়েছে ১৭ লক্ষ, আর ১৩ লক্ষ ৭৫ হাজার। এর ভিতর কিছু ডুপ্লিকেশন আছে। একই লোক হয়ত পেয়েছে। সেই জন্য ৩০ লক্ষের উপর আইডেন্টিফায়েড রয়েছে। এর আগের দিন যেটা বলেছিলাম তা নিশ্চয় আপনাদের মনে আছে—গ্রামাঞ্চলে আনএমপ্লয়েড রেজিস্টার্ডের ব্যবস্থা নেই, শহরাঞ্চলে যেমন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ব্যবস্থা রয়েছে। কাজেই এটা করতে গেলে অন্য ধরনের জিনিস করতে হবে। কিন্তু এখনো পর্যন্ত ঐ পুওরার সেকশনের লোককেই আইডেন্টিফায়েড করা হয়েছে।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** এই আর.এল.ই.জি.পি.র নর্মস যা ঠিক করা আছে তাতে একজন ক্ষেত মজুর ১০০ দিন কম পক্ষে কাজ পাবে। সারা পশ্চিমবাংলার হিসাব নিশ্চয় আপনার কাছে এসেছে, সেটা এখন আপনি জানাতে পারবেন কি না জানি না। সারা পশ্চিমবাংলায় যে ক্ষেত মজুর আছে তাকে ১০০ দিয়ে যদি গুণ করা হয় তাহলে যে ম্যানডেজ সৃষ্টি হয়, সেই পরিমাণ টাকা দিয়ে এই ম্যানডেজ তৈরি করা হয়েছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি প্রশ্নটা ঠিক করতে পারলেন না। প্রশ্নটা হচ্ছে—টোটাল যা রয়েছে তাদের ১০০ দিন করে কাজ দিতে গেলে কত টাকা লাগবে। এখন মিনিমাম ওয়েজ দিতে হয়। আর.এল.ই.জি.পি. তে এক সময় ৬ টাকা ছিল, তারপর ৭.৫০ টাকা হল, তারপর ১২ টাকা হল, তারপর আবার বেড়ে ১৫.৩৪ টাকা হল, এই ভাবে ক্রমশ বেড়েই যাবে। তার মানে হচ্ছে কভার করতে গেলে টোটাল অ্যামাউন্ট অনেক বাড়বে। আর.এল.ই.জি.পি., এন.আর.ই.পি.র অ্যামাউন্ট একটা নির্দিষ্ট করা আছে। অনেক কথা এখানে বলা হচ্ছে যে, এর জন্য প্রতি বছর যে অ্যামাউন্ট ফিক্সড করা হয় তাতে এটা কভার করে যাবে। সেই অ্যামাউন্ট ডিভাইডেড বাই ম্যানডেজ—ওয়েজ নয়। সেই জন্য বললেও এটা করা যাবে না।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** আপান বললেন আর.এল.ই.জি.পি.র নর্মস অনুযায়ী যা কিছু করার আপনি করছেন। একটা বেসিক ফ্যাক্ট আছে যে, তাদের কাজ সুনিশ্চিত করতে গেলে

মাঠে একটা নিরাপত্তাবোধের দরকার আছে। মাঠে কাজ করতে গেলে নিরাপত্তাবোধ চাষীদের মধ্যে থাকা দরকার। প্রোডাকশন হওয়া সব ব্যাপারেই যেমন দরকার, মাঠেও সেই জিনিস দরকার। চাষীদের ভিতর এই নিরাপত্তাবোধ আনবার জন্য আলাদা করে আপনি কিছু চেষ্টা করছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** নিরাপত্তাবোধের কথা এখানে আসছে কেন? এখানে তো কাজ পাবে। কাজ করতে পারবে না, এই রকম অবস্থা আছে না কি? এই আর.এল.ই.জি.পি. স্কীমে কি কি কাজ করতে হয় সেটা আমি আগেই বলেছি। রাস্তা, গৃহ নির্মাণ ইত্যাদি কাজ করতে হয়। এই স্কীমে কাজ করতে গেলে সেখানে কাজ করতে পারে। কাজ করতে যেতে পারছে না, মাঠে জমি চাষ করতে যেতে দেওয়া হয় না—এটা জমি দখলের ব্যাপার নয়। সেই জন্য এটা কখনই হয় না। ঐ কথা বললে হবে না, আপনাকে কংক্রিট বলতে হবে। সব জায়গাতেই এই নিরাপত্তাবোধের কথা বললে তো ভুল হবে। এই প্রশ্নে সেটা আসে না।

**ডাঃ সুদীপ্ত রায় :** এই ভূমিহীন ক্ষেত মজুরদের জন্য কেন্দ্রীয় সরকার যে বিমা প্রকল্প চালু করেছেন, সেই প্রকল্প এই রাজ্যে এখনও পর্যন্ত কেন চালু করা হয়নি, জানাবেন কি?

**Mr. Speaker :** Not allowed. Out of order.

[2-00—2-10 P.M.]

**শ্রী আতাহার রহমান :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি. ইত্যাদি স্কীমের মাধ্যমে গ্রামে ক্ষেতমজুরদের জন্য যে শ্রমদিবস সৃষ্টি করার কথা বললেন, ১৯৮৭/৮৮ সালে মোট কত শ্রমদিবস তাতে সৃষ্টি হয়েছিল?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** এ সম্পর্কে নির্দিষ্ট প্রশ্ন দিন, উত্তর দিয়ে দেব।

**Mr. Speaker :** The question does not arise.

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### স্ব-নির্ভর কর্মসংস্থান প্রকল্পে কেন্দ্রে দেয় টাকা

*২৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪০।) **শ্রী মান্নান হোসেন :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ ও ১৯৮৬-৮৭ সালে স্ব-নির্ভর কর্মসংস্থান প্রকল্পে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে কত টাকা দিয়েছেন ; এবং

(খ) ঐ সময়ে কত জন বেকারকে ঐ প্রকল্পের টাকা দেওয়া হয়েছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী ঃ**

(ক) স্বনির্ভর কর্মসংস্থান প্রকল্পে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে কোনও টাকা দেন না।

(খ) ১৯৮৫-৮৬ সালে ১৪,০৬৮ জনকে এবং ১৯৮৬-৮৭ সালে ১১,৫৩২ জনকে এই প্রকল্পে অর্থ সাহায্য করা হয়েছে।

**ভৈরব নদীর ভাঙন প্রতিরোধ**

*২৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৪।) **শ্রী আতাহার রহমান ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ভৈরব নদীর ভাঙন প্রতিরোধে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ; এবং

(খ) ঐ জেলার মোল্লা ডাঙ্গা, ধরের পাড়া ও শিশা পাড়ার ভাঙন প্রতিরোধে কোনও গ্রহণ করা হয়েছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ)

সরসাবাদ, হরহরিয়া, জিতপুর, গরিবপুর প্রভৃতি স্থানের কাজগুলি শেষ হয়েছে। শিশাপাড়া, পদ্মনাভপুর ও সালোপাড়ার জন্য প্রকল্পগুলি কারিগরি অনুমোদনের অপেক্ষায় আছে। কলাডাঙ্গা, মদনপুর, নিধিনগর ও মমরাজপর প্রভতি স্থানের ভাঙ্গন প্রতিরোধ প্রকল্প রচনার পর্যায়ে আছে।

মোল্লাডাঙ্গা ও ধরের পাড়ায় ভাঙ্গনের প্রতি দৃষ্টি রাখা হয়েছে।

**রেশমশিল্পীদের আর্থিক উন্নয়ন**

*২৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০১।) **শ্রী অসিতকুমার মাল ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতজন রেশমশিল্পী আছেন; এবং

(খ) তাদের আর্থিক উন্নয়ন ও ন্যায্য মজুরি প্রদানে সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রায় ১৩,৩৩৪ জন।

(খ) ঐ সমস্ত শিল্পীদের বিভিন্ন সমবায় সমিতির আওতায় নিয়ে আসার ব্যবস্থা করা হয়েছে। ফলে শিল্পীদের কাজ ও মজুরির নিশ্চয়তা দেখা দিয়েছে।

এছাড়া নিম্নলিখিত প্রকল্পগুলোর মাধ্যমে রেশম শিল্পীদের আর্থিক অবস্থার উন্নতির ব্যবস্থা নেওয়া হয়েছে।

(১) স্টেট পার্টিসিপেশন ইন শেয়ার ক্যাপিটাল।

(২) শেয়ার ক্যাপিটাল লোন।

(৩) কনস্ট্রাকশন অফ কমন ওয়ার্কশেড্-কাম-ওয়ারহাউস ফর প্রাইমারী উইভার্স কো-অপারেটিভ সোসাইটিস।

(৪) ম্যানেজারীয়াল সাবসিডি।

(৫) ওয়ার্কিং ক্যাপিটাল লোন।

(৬) সাবসিডি অন ইন্টারেস্ট চার্জেস অন ওয়ার্কিং ক্যাপিটাল লোন।

(৭) সাপ্লাই অফ লুমস্ টু লুমলেস উইভার্স।

(৮) সাপ্লাই অফ ইমপ্রুভড অ্যাপ্লায়েন্সেস।

(৯) কনস্ট্রাকশন অফ হাউস-কাম-ওয়ার্কশেড।

(১০) প্রভিডেন্ড ফান্ড/থ্রীফট ফান্ড স্কীম ফর উইভার্স।

(১১) এক্সটেনশন অফ মেডিক্যাল ফ্যাসিলিটিস।

(১২) সাবসিডি অন সেল অফ হ্যান্ডলুম ক্লথ (রিবেট)

(১৩) স্টেট পার্টিসিপেশন ইন দি শেয়ার ক্যাপিটাল অফ 'তন্তুজ', 'তন্তুশ্রী' এবং 'রেশম শিল্পী সমবায় মহাসঙ্ঘ'।

**হাওড়া জেলার রাধানগর খাল খনন ও স্লুইসগেট নির্মাণ**

***২৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১১০৪।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার অন্তর্গত বাগড়িয়া থানার রাধানগর খাল কাটা এবং উক্ত খালের মুখে একটি স্লুইস (Sluice) নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গৃহীত হইয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) বর্তমান আর্থিক বছরে স্লুইসের কাজ শুরু করা হচ্ছে। স্লুইস নির্মাণের শেষ পর্যায়ে খাল কাটার কাজে হাত দেওয়া হবে।

### পঞ্চায়েত ট্যাক্স আদায়কারিদের স্থায়ী পদে নিয়োগ

*২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৮।) শ্রী রামপদ মান্ডি: পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পঞ্চায়েত ট্যাক্স আদায়কারিদের অগ্রাধিকার ভিত্তিতে পঞ্চায়েত দপ্তরের স্থায়ী শূন্য পদগুলিতে নিয়োগের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

"না"।

### মেদিনীপুর জেলার পাটচাঁদা-পাঁচথুবি-চন্ড্যা প্রকল্প

*২৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১২৫।) শ্রী পুলিন বেরা: সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় পাটচাঁদা-পাঁচথুবি-চন্ড্যা প্রকল্পের কাজ বর্তমানে কি অবস্থায় আছে;

(খ) এই প্রকল্পের জন্য কত টাকা ব্যয় ধার্য করা হয়েছে; এবং

(গ) এই প্রকল্পের কাজ ত্বরান্বিত করার জন্য কি ব্যবস্থা করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) প্রকল্পটি বর্তমানে গঙ্গাবন্যা নিয়ন্ত্রণ কমিশনের পরীক্ষাধীন।

(খ) প্রকল্পের আনুমানিক ব্যয় (৬২১.৪১ লক্ষ টাকা) ছয় কোটি একুশ লক্ষ এক চল্লিশ হাজার টাকা।

(গ) সম্প্রতি গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশনের সাথে আলোচনার পর্যায়ে আছে।

### রাজ্যের ভূমি সংস্কার দপ্তর একীকরণ

*২৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৯।) শ্রী সুশান্ত ঘোষ: ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের ভূমি সংস্কার দপ্তর একীকরণের জন্য চালু করার কোনও প্রস্তাব সরকারের আছে কি না; এবং

(খ) থাকিলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮৩ সালে ভূমি সংস্কার প্রশাসনের জন্য একটি Integrated set up গঠন করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়। ১৯৮৪ সনে তা কার্যকর করিবার জন্য বিস্তারিত সরকারি আদেশ নামা বাহির করা হইয়াছিল। কিন্তু ঐ আদেশ নামার বিরুদ্ধে মহামান্য কলিকাতা হাইকোর্ট স্থগিতাদেশ দেওয়ায় এবং সেই মামলা অদ্যাবধি বিচারাধীন থাকায় প্রস্তাবটি কার্যকর করা যাইতেছে না।

**ফারাক্কা ব্লকে কৃত্রিম গো-প্রজনন কেন্দ্র স্থাপন**

*২৮১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৩।) **শ্রী আবুল হাসনাত খান :** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ফারাক্কা ব্লকে কৃত্রিম গো-প্রজনন কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ এই প্রকল্প চালু হইবে বলিয়া আশা করা যায়?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সরকারি অনুমোদন সাপেক্ষে ফরাক্কার (অর্জুনপুর)-এ একটি কৃত্রিম গোপ্রজনন উপকেন্দ্র স্থাপনের প্রস্তাব প্রাণী সম্পদ অধিকারের আছে।

(খ) অনুমোদন, পদসৃষ্টি ও শিক্ষণপ্রাপ্ত কর্মী নিয়োগের পর প্রকল্প চালু হয়। তাই সুনির্দিষ্ট সময় সীমা বলা যায় না।

**উত্তরবঙ্গে বন্যা নিয়ন্ত্রণে পরিকল্পনা**

*২৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫১।) **শ্রী স্বদেশ চাকী :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরবঙ্গে বন্যা নিয়ন্ত্রণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, ঐ পরিকল্পনা রূপায়ণের কাজ কতদিনের মধ্যে আরম্ভ করা হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) স্বল্পমেয়াদী পরিকল্পনার কাজ চলছে। দীর্ঘমেয়াদী পরিকল্পনাগুলি এখনও রচনার পর্যায়ে আছে।

**রায়নায় পশুচিকিৎসালয় স্থাপন**

*২৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৩।) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি :** প্রাণীসম্পদ-বিকাশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে বর্ধমান জেলার রায়না ১ নং ব্লকের রায়নায় একটি পশু চিকিৎসালয় স্থাপনের প্রকল্প অনুমোদন লাভ করেছে এবং

(খ) সত্য হলে উক্ত প্রকল্পটি কি অবস্থায় আছে?

**প্রাণীসম্পদ-বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) রাঁয়নায় ১৯৮২-৮৩ সাল থেকে একটি রাজ্য প্রাণী স্বাস্থ্য কেন্দ্র চালু আছে। সম্প্রতি গৃহ নির্মাণের জন্য ২ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

**ময়ূরাক্ষী পরিকল্পনায় সেচের জলসরবরাহে উন্নতি বিধান**

*২৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৮।) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার ময়ূরাক্ষী পরিকল্পনার অন্তর্ভূক্ত North Division-এ অবস্থিত '57A, Minor Channel' দিয়ে সেচের জলসরবরাহে উন্নতি বিধানের কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি; এবং

(খ) হয়ে থাকলে, আগামী আর্থিক বৎসরে তা কার্যকর হবে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বিষয়টি ময়ূরাক্ষী সেচ প্রকল্পের আধুনিকীকরণ প্রস্তাবের অন্তর্ভূক্ত।

(খ) না। পরিকল্পনার অনুমোদন পেতে সম্ভবত আরও কিছু দেরি হবে।

**স্টিম কোল-এর অভাবে এস এস আই ইউনিটগুলির অসুবিধা**

*২৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬০।) **শ্রী সুভাষ গোস্বামী :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, স্টিম কোল-এর অভাবে বাঁকুড়া জেলায় বেশ কিছু এস এস আই ইউনিট অসুবিধার মধ্যে পড়েছে ; এবং

(খ) সত্য হলে, উক্ত এস এস আই ইউনিটগুলিকে স্টিম কোল সরবরাহের ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ক্ষুদ্র ও কুটির শিল্প অধিকারে সে রকম অভিযোগ পাওয়া যায় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**তাঁত শিল্পের ব্যবহৃত সুতোর দাম**

*২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৯।) **শ্রী উপেন কিস্‌কু ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৭ ও ১৯৮৮ সালের জানুয়ারি মাসে তাঁত শিল্পের জন্য ব্যবহৃত সুতোর দর কত ছিল?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮৭ ও ১৯৮৮ সালের জানুয়ারি মাসের সুতোর দর নিম্নরূপ ছিল ঃ-

| কাউন্ট | সুতোর দর (প্রতি ১০ পাউন্ডের দাম টাকায়) জানুয়ারি ১৯৮৭ | জানুয়ারি ১৯৮৮ |
|---|---|---|
| ১০০ ডি. এইচ. সি. আর [কোঠারী] | ৪২৩.৫০ | ৫২৮.৭০ |
| ১০০ [বিজয়লক্ষ্মী] | ৪২৩.১০ | ৫১০.১০ |
| ৮০ ডি. এইচ. সি. আর [কোঠারী] | ৩১৬.৮০ | ৪২৫.২০ |
| ৬০ ডি. এইচ. সি. আর | ২২৮.০০ | ৩৪৫.৫০ |
| ৪০ ডি. এইচ. সি. আর | ১৪৪.০০ | ২০৭.৩৩ |
| ৪০ পি. আর. | ১৪২.০০ | ১৯৯.৭৫ |
| ২/৪০ | ১৭০.০০ | ২২৩.৩০ |
| ২/৬০ | ২২৩.৩০ | ৩০৬.১০ |
| ২/৮০ | ২৮৩.৪০ | ৩৭০.৩০ |
| ১৭ এন. এফ | ১৪৩.০০ (প্রতি ৫ কেজিতে) | ১৬৯.৫০ (প্রতি ৫ কেজিতে) |
| ২/১৭ এন. এফ | ১৫৬.২০ (প্রতি ৫ কেজিতে) | ১৬০.২০ (প্রতি ৫ কেজিতে) |

## পুরুলিয়া জেলায় ভালু ড্যাম রূপায়ণ

*২৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫৬।) শ্রী লক্ষ্মীরাম কিস্‌কু ঃ সেচ ও জল বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার ভালু (পারপেলা) ড্যাম রূপায়িত হলে কোন কোন এলাক কি পরিমাণ জমিতে সেচের জল দেওয়া সম্ভব হবে ; এবং

(খ) ঐ ড্যামের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই নামে কোনও সেচ প্রকল্প বর্তমানে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

## নদীয়া জেলায় গুড়-গুড়িয়া জল নিকাশি প্রকল্প

*২৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬১।) শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৬-৮৭ সাল পর্যন্ত নদীয়া জেলার গুড়-গুড়িয়া জল নিকাশি প্রকল্পে মোট কত টাকা খরচ হয়েছে ;

(খ) ঐ প্রকল্পটির এস্টিমেট মূল্য কত ছিল ;

(গ) প্রকল্পটি সম্পন্ন করার কোনও সময়সীমা ছিল কি ;

(ঘ) বর্তমানে ঐ প্রকল্পটির কাজ বন্ধ করা হয়েছে কি ; এবং

(ঙ) হয়ে থাকলে, তার কারণ কি ?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৯,৭৬,০০০ টাকা (উনচল্লিশ লক্ষ, ছিয়াত্তর হাজার টাকা)

(খ) এক কোটি এক লক্ষ টাকা (১০১০ লক্ষ টাকা)

(গ) হ্যাঁ। তিন বছর।

(ঘ) না। তার কাজ ধীর গতিতে চলছে।

(ঙ) জমি অধিগ্রহণে বিলম্ব এবং করকরিয়া স্লুইসটির ডিজাইন ও নকশা প্রস্তুতিতে বিলম্ব। উপরন্তু, নবদ্বীপের তীর ভাগে ভাঙ্গন প্রতিরোধ প্রকল্পের সহিত ঐ প্রকল্পটি একযোগে করার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received four notices of Adjournment Motion. The first is from Shri Asok Ghosh and Shri Ambica Banerjee, the second is from Shri Sudip Bandyopadhyay, the third is from Shri Saugata Roy and the fourth is from Shri A.K.M. Hassan Uzzaman the first three on the subject of alleged death of farmers due to police firing under Santipur P.S., Nadia, on 28.3.88., and the fourth on the subject of reported violation of orders of the West Bengal Board of Secondary Education by some publishers.

The subject matter of the first three Motions may be raised by the Members in the House when discussion will be taken up on the relevant grant. Moreover, the Members may attract the attention of the concerned Minister through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my concent to all these motions. One Member of the party may however read out the text of his motion as amended. The subject matter of the fourth motion concerns West Bengal Board of Secondary Education which is an autonomous body, the motion is therefore out of order.

**Shri Sudip Bandyopadhyay :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :

Three innocent farmers have been killed as a result of firing by the Police in Chandra Gram of Santipur near Beldanga More in Nadia district on 28.3.88. The farmers were voicing their legitimate demands for uninterrupted supply of power for their pump sets. The firing has created a tense situation which may flare up at any time.

**শ্রী এ. কে. এম. হাসানউজ্জামান ঃ** মাননীয় স্পিকার মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ-

"পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের নির্দেশ অমান্য করে বেশ কয়েকটি প্রকাশক নতুন সিলেবাস্ অনুযায়ী লেখা ইতিহাস বইয়ে বেশি পাতা জুড়ে দিয়ে নির্দিষ্ট দামের থেকে বেশি দাম নিচ্ছেন বলে সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। এর ফলে সংশ্লিষ্ট ছাত্র-ছাত্রীরা অসুবিধার মধ্যে পড়েছেন।"

## Calling Attention to matters of urgent Public Importance

**Mr. Speaker :** I have received two notices of Calling Attention namely :-

1. Alleged death of persons by police firing at Beldanga-More, Santipur on 28.3.88 : Shri A.K.M. Hassan Uzzaman, Dr. Manas Bhunia, Shri Gour Chandra Kundu, Shri Sudip Bandyopadhyay, Shri Debaprasad Sarkar, & Shri Gobinda Chandra Naskar.

2. Undue dealy in the matter of Haldia Petrochemical Project : Shri Lakshman Chandra Seth.

I have selected the notice of Shri Lakshman Chandra Seth on the subject of Undue delay in the matter of Haldia Petrochemical Project.

The Minister-in-charge will please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the 7th April, 1988.

(গোলমাল)

**শ্রী সাধন পান্ডে ঃ** কৃষকদের গুলি করে হত্যা করে এখানে বসে রয়েছেন, আপনাদের নির্লজ্জতার সীমা নেই।

**মিঃ স্পিকার ঃ** মিঃ পান্ডে, আপনি বসুন। বুদ্ধদেববাবু আপনার বক্তব্য বলুন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমার বলার সুযোগ দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। গতকাল মাননীয় বিধায়ক সুব্রতবাবু সি.এম.ডি-এর দুর্নীতি সম্পর্কে কিছু বক্তব্য এখানে রেখেছেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ওটা পরে হবে। কৃষক হত্যার ব্যাপারে বক্তব্য রাখুন।

(গোলমাল)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এইভাবে গোলমাল করলে উত্তর দেব কি করে?

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু বসুন। আপনি একটা বিষয় হাউসে তুলেছেন, মন্ত্রী মহাশয়ের বক্তব্য শুনুন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** বিরোধীদলের তরফ থেকে যেটা চাইছেন সেই উত্তর যথাসময়ে

দেওয়া হবে। এখনই কি করে উত্তর দেব। কোনও ব্যাপারে উত্তর চাইলে সঙ্গে সঙ্গেই কি দেওয়া যায়, যথাসময় উত্তর দেওয়া হবে।

(গোলমাল)

**মিঃ স্পিকার :** আপনারা বসুন, এইভাবে সভার কাজ চালানো যায়না, সভাও চলে না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় স্পিকার মহাশয়, নদীয়া, মুর্শিদাবাদ সম্বন্ধে বিরোধীদলের তরফ থেকে যে জিনিস জানতে চাইছেন যথাসময় তা জানানো হবে, এই মুহূর্তে উত্তর দেওয়া সম্ভব নয়।

**শ্রী সাধন পাণ্ডে :** গরিব কৃষকদের এই বামফ্রন্ট সরকার গুলি করে হত্যা করেছে এবং সেই ব্যাপারে একটা জবাব পর্যন্ত দিচ্ছে না। এর প্রতিবাদে আমরা সভাকক্ষ ত্যাগ করছি।

(At this stage Congress (I) members walked out of the chamber)

**মিঃ স্পিকার :** বুদ্ধদেববাবু আপনার বক্তব্য বলুন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** যখন যেটা জানতে চাইবেন তখনই উত্তর দিতে হবে এটা কি সম্ভব? বারবার বলেছি যথাসময় উত্তর দেওয়া হবে। মাননীয় স্পিকার মহাশয়, গতকাল মাননীয় সদস্য সুব্রতবাবু হাত-পা নেড়ে উত্তেজিতভাবে এখানে কিছু বক্তব্য রেখেছেন সি এম ডি এ সম্বন্ধে। তিনি যখন বক্তব্য রাখেন তখন তাঁর সব কথা বোঝা যায় না। আজকে খবরের কাগজ পড়ে কিছু কিছু বুঝলাম। তিনি যোগ বিয়োগ করে একটা সংখ্যা দিলেন ৫০ কোটি টাকার মতো দুর্নীতি হয়েছে সি. এম. ডি. এ-তে। আমি সুব্রতবাবুর কথা বোঝার চেষ্টা করেছি এবং সে সম্বন্ধে উত্তর দিচ্ছি।

(At this stage Congress (I) members entered into the chamber)

(Noise)

[2-10—2-30 P.M.] (including adjournment)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** সুব্রত বাবু যা বলেছেন, আমি তার উত্তর দিচ্ছি—

(গোলমাল)

[Shri Subrata Mukherjee rose to speak]

**Mr. Speaker :** Please take your seat. Mr. Mukherjee, you made a statement yesterday. The Minister did not disturb you. If you have got anything to say you may say later on after the minister's statement.

**Shri Subrata Mukherjee :** On a point of order, Sir.

**Mr. Speaker :** No point of order. Please take your seat. Under the

Rules Minister has the right to give a reply in any time. He has that right under the rules. Now Mr. Bhattacharjee.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** তিনি কতকগুলো সাধারণ ভাবে অভিযোগ রেখেছিলেন। যোগ বিয়োগ করে তিনি বলছেন যে ৫০ কোটি টাকা সি.এম.ডি.এ.'র, তিনি নাকি দুর্নীতি ধরতে পেরেছেন, তার মধ্যে প্রথম একটা হিসাব—

(Noise)

[Shri Subrata Mukherjee rose to speak]

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, I will ask you humbly to control your members. In this way this House cannot proceed. The Minister has the right to make a statement under the rules. The Minister has right to give replies to the accusation, allegations or any submission made by any member. If you proceed in such a way, I think, the House will have to enforce the rules so that it can proceed. Nothing more than this. I appeal to you, you are the Chief Whip of the party, to control your members. Now Mr. Buddhadeb Bhattacharjee.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** উনার প্রথম অভিযোগ ছিল যে সি.ইউ.ডি.পি.'র এখনও নাকি ১৭ কোটি টাকা খরচ করা হয়নি। এই টাকা নাকি খরচ করতে না পারলে ফেরত চলে যাবে। এই টাকা কোথা থেকে আসছে, কোথায় যায়, উনি জানেন না। ১৭ কোটি টাকা কেন, সি.ইউ.পি.'র আরও বেশি টাকা পড়ে রয়েছে। স্বাভাবিক কারণে আরও বেশি টাকা পড়ে রয়েছে। এবং অনেক জায়গায় কাজ এখনও অসম্পূর্ণ হয়ে পড়ে রয়েছে। আপনারা অনেকে জানেন হয়ত এখনও একটা বড় কাজ অসম্পূর্ণ হয়ে পড়ে রয়েছে। টালা থেকে অকল্যান্ড, আমাদের যে পাইপ লাইন পরিবর্তন হয়েছে, এর জন্য ১৭ কোটি টাকা পড়ে রয়েছে এবং ১৭ কোটি টাকার বেশ কিছু বেশি টাকা পড়ে রয়েছে, যথা সময়ে খরচ হবে। কিন্তু এই পড়ে থাকা মানে, সেই টাকা দুর্নীতি হয়ে খরচ হয়ে গেছে এবং দুর্নীতি মূলক কাজ—এর ব্যাখ্যা, আমি মানে বুঝতে পারলাম না। দ্বিতীয় প্রসঙ্গ, উনি বললেন, শিয়ালদহ ফ্লাই ওভারের শেষ পর্যন্ত এখনও হিসাব পত্র হচ্ছে না, শিয়ালদহ ফ্লাই ওভারের সমস্ত বিল জমা পড়ে গেছে। একটা বিল বাকি আছে, তার টাকার পরিমাণ হচ্ছে ২ লক্ষ ৩৬ হাজার টাকা।

(Shri Sultan Ahmed rose to speak)

**Mr. Speaker :** I name Shri Sultan Ahmed to withdraw from the House under Rule 347.

(Shri Sultan Ahmed rose to speak)

Under Rule 348 I suspend Mr. Ahmed for the rest of the Session. I think the House agrees to it.

(Voices 'Yes)

(at this stage the House is adjourned till 2-30 p.m.

(After adjournment)

[2-30 – 3-00 P.M.] (including Adjournment)

**Mr. Speaker :** Now, Mr. Buddhadeb Bhattacharjee, please make your statement.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় স্পিকার মহাশয়, আমি যে কথা বলছিলাম, প্রথম প্রশ্ন ছিল, যেটা সুব্রতবাবু বলার চেষ্টা করলেন, ১৭ কোটি টাকার কাজ এখনো পড়ে আছে, তার থেকেও বেশি টাকার কাজ পড়ে আছে। কারণ ঐ কাজ করার জন্য এখনো এক বছর সময় পড়ে আছে। যদি সময়ের মধ্যে টাকাটা পড়ে থাকে, তাহলে কি করে দুর্নীতি হয়? ঐ টাকাটা কোথাও নিয়ে যাওয়ার বা ফিরে যাওয়ার কোনও প্রশ্ন এখানে নেই। টাকা ফিরে যায় নি। দ্বিতীয় কথা হচ্ছে, ১৭ কোটি টাকা পড়ে থাকলেও সেখানে দুর্নীতির কি হ'ল? সি.এম.ডি.এ-র অফিসাররা কি দুর্নীতি করল? সুব্রতবাবু নিশ্চয়ই জানেন যে, টাকা পড়ে থাকলেই কাজ পিছিয়ে যায় না।

**শ্রী সুব্রত মুখার্জি :** টাকা পড়ে থাকে কেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** যথা সময়েই খরচ হবে। এক বছর সময় আছে, সময়ের আগে কাজ শেষ হয়ে যায়নি।

(Noise and interruption)

**Mr. Speaker :** Mr. Subrata Mukherjee, please take your seat.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** তৃতীয় কথা হচ্ছে, শিয়ালদার ফ্লাই-ওভারের ব্যাপারে তিনি বলেছেন, বিল পেমেন্ট হয় নি। সমস্ত বিল পেমেন্ট হয়েছে, একটা বিল বাকি আছে।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

**Mr. Speaker :** Mr. Subrata Mukherjee, please take your seat. Mr. Gyan Singh Sohanpal, please control your member. Mr. Subrata Mukherjee, for the last time, I appeal to you to take your seat. Now, Mr. Buddhadeb Bhattacharjee :

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** শিয়ালদা ফ্লাই-ওভারের একটা বিল পড়ে আছে। বিভাগীয় বক্তব্য হচ্ছে, তাঁরা দেবেন ৬০ হাজার টাকা। কিন্তু যিনি কাজ করেছিলেন তিনি বলেছিলেন ২ লক্ষ ৩৬ হাজার টাকা দিতে হবে। সেই ব্যাপারটা এখনো ফয়সালা হয় নি। তা এখানে উনি কী দুর্নীতি দেখলেন? আমি তা জানি না। তারপরে মার্কেট কমপ্লেক্স সম্পর্কে বলেছেন, যেখানে নিচে কোর্ট আছে। তিনি প্রশ্ন রেখেছেন প্রথমে কত টাকার পরিকল্পনা ছিল, এখন

কত হয়েছে? প্রথমে পরিকল্পনা ছিল ৫ কোটি ৭৬ লক্ষ টাকার, এখন সেটা সংশোধিত হয়ে হয়েছে ৩ কোটি ১৬ লক্ষ টাকা। কাজ ওখানে হচ্ছে এবং উনি জানেন না যে ওখানে কি হচ্ছে।

**শ্রী সুব্রত মুখার্জি:** মিথ্যে কথা, অবজেকশন। কি, বলছেন কি?

(গোলমাল)

**Mr. Speaker:** Mr. Subrata Mukherjee, please take your seat. I am repeatedly telling you. If you do not have the patience to hear the Member of the House, you should not disturb him. He did not disturb you when you were speaking. If you think he is making a wrong statement, you apply rule (noise and interruption) Enough, enough of it. I suspend you under article 347. You please leave the House. (noise and interruption). I request you to leave the House. Mr. Gyan Singh Sohanpal, I have named your Member to leave the House. Now, under rule 348 I move a resolution that hon'ble member, Shri Subrata Mukherjee be suspended from the remainder of the session of the House. I think the House agrees to it.

(Voices: Yes, Yes)

Shri Subrata Mukherjee is suspended for the remainder of the session of the House under Rule 348.

(The House stands adjourned till 3.00 p.m.)

(After adjournment)

[3-00—3-10 P.M.]

**Mr. Speaker:** I find Mr. Subrata Mukherjee is still in the Chamber of the House. I will request him to leave the House. Marshal will remove Mr. Subrata Mukherjee, if he does not I shall have to direct the Marshal to remove him physically from the House. (Noise)

Marshal remove him physically from the House. Marshal আপনি আপনার সিকিউরিটির লোক নিয়ে বার করে দিন।

(Noise)

Marshal shall remove Mr. Subrata Mukherjee from the precincts of this House. (Noise)

Marshal, please remove Mr. Subrata Mukherjee from the House and anybody obstructing him will have to be deal with. Please remove him.

(Noise)

অত আলোচনা কিসের হচ্ছে?

Remove him physically. Drive him out.

(Noise)

(At this stage Shri Subrata Mukherjee was taken out of the chamber by the Marshal with the assistance of the Security Staff)

(Noise and interruptions by the Congress (I) members)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য:** মাননীয় স্পিকার স্যার, আমি দু-তিনটি বিষয় বলব। তারপরের বিষয়টি হচ্ছে, তিনি বলেছেন যে, সি.এম.ডি.এ. দুর্নীতি করে কয়েকজন ইঞ্জিনিয়ারকে জায়গা করে দিচ্ছে। আমি এই কথা বলতে চাই যে গল্ফগ্রীনে এই ধরনের .....

(গোলমাল)

গল্ফগ্রীনে এই ধরনের কোনও পরিকল্পনা সি.এম.ডি.এ. কর্তৃপক্ষের নেই এবং সি.এম.ডি.এ. কর্তৃপক্ষ এই ধরনের কোনও ঘটনা ঘটান নি। আমি এই সঙ্গে টালিনালার কথা বলতে চাই। টালিনালায় তিনি বলেছেন সেখানে অনেক দুর্নীতিমূলক কাজ হচ্ছে, সেচ বিভাগ সেই কাজ করেছেন। তাদের সমস্যার রিপোর্ট, সেচ বিভাগের কাজের সমস্যা। এবার আমরা জানতে পেরেছি, এবং এ ছাড়া ইস্ট ক্যালকাটার সম্বন্ধে কিছু বলব। তিনি অভিযোগ করেছেন বৈষ্ণবঘাটা এবং পাটুলিতে .....

(Noise and interruptions by the Congress (I) members—Shri Ambica Banerjee, Shri Asok Ghosh, Dr. Tarun Adhikary and Shri Prabuddha Laha were getting prominence in the view along with other Congress (I) members)

সেখানে অনেক দুর্নীতিমূলক কাজ হচ্ছে। আমি সে কথা গতকাল বলেছি। বৈষ্ণবঘাটা, পাটুলিতে কিছু হয় নি, হয়েছে ইস্ট ক্যালকাটাতে এবং ইস্ট ক্যালকাটাতে যে দুর্নীতিমূলক কাজ হয়েছে তাতে ৫ জন ইঞ্জিনিয়ারকে সেখান থেকে গ্রেপ্তার করা হচ্ছে এবং তাঁদের বদলির আদেশ দেওয়া হচ্ছে।

(Noise and interruptions by the Congress (I) members)

**Mr. Speaker:** Mr. Asok Ghosh, I name you under Rule 347 to withdraw from the House. Please withdraw. Please leave the Hall.

(Shri Asok Ghosh was still shouting)

**Mr. Ashok Ghose,** I have named you under Rule 347 to withdraw from the House.

*(At this stage, Shri Asok Ghosh was still shouting)*

I beg to move a resolution under Rule 348 that Mr. Asok Ghosh.......

(Noise and interruptions by the Congress (I) members)

I name Dr. Tarun Adhikary under Rule 347 to withdraw from the House, for the vest of the day. Please withdraw.

(Noise and interruptions by the Congress (I) members)

I name Shri Prabuddha Laha under Rule 347 to withdraw from the House. Please withdraw.

(Noise and interruption by the Congress (I) members)

I name Shri Ambica Banerjee under Rule 347 to withdraw from the House. Please withdraw.

(At this stage, Shri Ambica Banerjee was again shouting)

Mr. Ambica Banerjee, for the last time I request you to withdraw from the House. I have named you under Rule 347. Please withdraw.

(Noise and interruptions by the Congress (I) members)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি আমার বক্তব্য আর দীর্ঘ করতে চাই না। আমি এই কথা বলতে চাই ইস্ট ক্যালকাটায় তিনি কিছু দুর্নীতিমূলক কাজের কথা বলায় আমি গত কাল মাঝখানে বলেছিলাম সেখানে ৫ জন ইঞ্জিনিয়ার এই ধরনের কাজের সঙ্গে যুক্ত হন, সেই ৫ জনকে গ্রেপ্তার করা হয়েছিল, সেখানে দুর্নীতি হয়েছে না হয়েছে এখন বলা যাচ্ছে না, কারণ সমস্ত বিষয়টি হাইকোর্টের বিবেচনাধীন আছে। ঘটনাটি বৈষ্ণবঘাটা, পাটুলিতে ঘটেনি ঘটেছে ইস্ট ক্যালকাটায়। সমস্ত ব্যাপারটি নিয়ে যে কথাটা আমি সব শেষে বলতে চাই সুব্রত মুখার্জি মহাশয় অঙ্গ ভঙ্গী করে যে তথ্য দিয়েছেন সমস্ত ব্যাপারটাই ভিত্তিহীন, বুদ্ধিহীন একটা উচ্ছৃঙ্খল বক্তব্য। মাননীয় স্পিকার মহাশয়ের কাছে আমার প্রশ্ন কতদিন এই রকম উচ্ছৃঙ্খল বক্তব্য আমাদের এই সভাতে চলবে?

(At this stage, the Congress (I) members walked out of the chamber)

## LAYING OF REPORT

### Presentation of the Twenty-first and Twenty-second Reports of the Committee on Public Undertakings, 1987-88

[3-10—3-20 P.M.]

**The Chairman (Shri Rabin Mukherjee) :** Sir, I beg to present

(i) The Twenty-first Report of the Committee on Public Undertak-

ings, 1987-88 on the Kalyani Spinning Mills Ltd., and,

(ii) The Twenty-second Report of the Committee on Public Undertakings, 1987-88 on the West Bengal Small Industries Corporation Ltd.

**Mr. Speaker :** There will be no Mention and Zero Hour today.

Now I take up the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1988. There will be no debate on it.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মিঃ স্পিকার স্যার, একটি বিষয়ে বলব বলে আপনার কাছ থেকে পারমিশন নিয়েছিলাম ...

**মিঃ স্পিকার ঃ** আপনাকে আমি পারমিশন দিই নি। আপনি বসুন।

## The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1988

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1988.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1988, be taken into consideration.

(At this stage Shri Debaprasad Sarkar walked out of the Chamber)

Sir, under Article 266(3) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner provided in the Constitution.

During the present Session, the Assembly voted a Consolidated Grant in advance in respect of the estimated expenditure for a part of the financial year 1988-89 under the provision of Article 206 of the Constitution of India. The present Bill is accordingly being introduced under Article 204 of the Constitution of India, read with Article 206 thereof, to provide for the appropriation out of the Consolidated Fund of West Bengal the moneys required to meet the expenditure charged on the Consolidated Fund and the Grand made in advance by the Assembly in respect of the estimated expenditure by the West Bengal Government for a part of the financial year 1988-89. The amount included in the Bill on account of the charged expenditure does not in any case exceed the amount shown in the statement previously laid before the House.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill having the effect of varying the amount or altering the destination of the Grant so made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State. The total amount proposed to be appropriated by this Bill for expenditure during a part of the financial year 1988-89 is Rupees one thousand two hundred twenty crores eighty-nine lakhs and thirty-four thousand. The amount includes Rupees three hundred twenty-two crores forty-one lakhs and twenty-two thousand on account of charged expenditure. The details of the proposed Appropriation Bill will appear from the Schedule to the Bill.

Sir, with these words, I commend my motion for the acceptance of the House.

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1988, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1, 2, 3 Schedule and Preamble**

The question that Clauses 1, 2, 3, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1988, as settled in the Assembly be passed.

The Motion was then put and agreed to.

**The West Bengal Appropriation Bill, 1988**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1988.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1988, be taken into consideration.

Sir, under Article 266(3) of the Constitution of India no money out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner provided in the Constitution. The West Bengal Appropriation (No.2) Act, 1987, authorised the payment and appropriation of certain sums from and out of this Consolidated Fund of the State of West Bengal towards defraying the several charges which came and will come in course of payment during the finan-

cial year 1987-88. During the present session, the Assembly voted certain further grants for the purposes of the year 1987-88 under the provisions of Article 203 read with Article 205 of the Constitution of India. The present Bill is accordingly being introduced under the provisions of Article 204 read with Article 205 of the Constitution to provide for the Appropriation out of the Consolidated Fund of West Bengal of all the moneys required to meet the further grants which have been so voted by the Assembly and also to meet further expenditure charged on the Consolidated Fund of the State in accordance with the provisions of the Constitution. The Constitution provides that no amendment shall be proposed to this Bill, having the effect of varying the amount or altering the destination of any grant so made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State. The deatils of the proposed Appropriation Bill will appear from the schedule to the Bill.

Sir, with these words I command my motion for acceptance by the House.

**শ্রী নারায়ণ মুখার্জীঃ** স্যার, মাননীয় অর্থমন্ত্রী এখানে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি। এতে বলার বিশেষ কিছু নেই। কারণ এই বিলের যে ব্যয় অনুমোদন চাওয়া হয়েছে সেটা আমাদের অনুমোদন করতেই হবে, তা না হলে সমস্ত কিছু বন্ধ হয়ে যাবে। শুধুমাত্র এখানে এই যে ব্যয়ের যে সমস্ত সংখ্যা দেখানো হয়েছে তাতে আমরা লক্ষ্য করছি যে শিক্ষা খাতে এবং অন্যান্য যে সমস্ত ব্যয়ের জন্য রাখা হয়েছে সেটা খুবই জাসটিফায়েড। আমি এই নিয়ে কোনও বিতর্ক করতে চাই না। সমস্ত কিছু পুঙ্খানুপুঙ্খ ভাবে যদি বিচার করা হয় তাহলে দেখা যাবে পূর্বের বছর গুলিতে অর্থাৎ ১০-১২ বছর আগে সমস্ত খাতে যে সমস্ত খরচ হ'ত এখন সেটা অনেক বেড়ে গেছে। বেড়ে যাওয়াটাই স্বাভাবিক। বর্তমান সরকার শিক্ষা বিস্তারের জন্য, ভূমিসংস্কারের জন্য এবং বিদ্যুৎ উৎপাদনের দিকে বেশি বেশি নজর দিয়েছেন। ফলে খরচ বেড়ে গিয়েছে। বিশেষ করে এই শিক্ষার ব্যাপারে একটু খতিয়ে দেখলেই সেটা দেখা যাবে। আগে আমাদের এখানে প্রাথমিক শিক্ষার জন্য যে রকম ব্যয় হ'ত আজকে তার থেকে অনেক বেশি আমরা লক্ষ্য করছি এবং এর ফলও ভাল পাওয়া গেছে। যে ভাবে ছেলে-মেয়ে প্রাইমারি শিক্ষা ব্যবস্থার মধ্যে আনা গেছে এটা অভূতপূর্ব। মাননীয় অর্থমন্ত্রী বাজেট বক্তৃতায় সেই কথা বলেছেন। ১৯৮৭-৮৮ সালে প্রাথমিক বিদ্যালয়ে ছেলে-মেয়ের সংখ্যা টারগেট হিসাবে ধরা হয়েছে ১ কোটি ১৯ লক্ষ ৩৫ হাজার। এটা অভূতপূর্ব, এই রকম আগে কোনও দিন ধরা হয়নি। ১৯৮৫-৮৬ সালে প্রকৃত সংখ্যা ছিল ১ কোটি ৮ লক্ষ ৭৭ হাজার আর ১৯৮৭-৮৮ সালে ছেলে-মেয়ের সংখ্যা প্রাথমিক বিদ্যালয়ে ধরা হয়েছে ১ কোটি ১৯ লক্ষ ৩৫ হাজার। শিক্ষা বিস্তারে এবং মানসিক উন্নয়নে পাঠাগারের সংখ্যাও ক্রমাগত বেড়ে চলেছে। আমরা লক্ষ্য করেছি ১৯৭৯-৮০ সালে যেখানে ডিস্ট্রিক্ট লাইব্রেরির সংখ্যা ছিল ১৭টি সেই জায়গায় ১৯৮৭-৮৮ সালে সেটা বেড়ে হয়েছে ২৩টি।

[3-20—3-30 P.M.]

টাউন লাইব্রেরি বা সাব-ডিভিসন লাইব্রেরির সংখ্যা ১৯৭৯-৮০ সালে যেখানে ছিল ৩৫টি, সেখানে ১৯৮৭-৮৮ সালে তা বেড়ে হয়েছে ২৩৪। ১৯৭৯-৮০ সালে প্রাইমারি লাইব্রেরির সংখ্যা যেখানে ছিল ৩০১টি, সেখানে ১৯৮৭-৮৮ সালে তা বেড়ে দাঁড়িয়েছে ২,২৬২টি। ১৯৭৫-৭৬ সালে টাউন লাইব্রেরির সংখ্যা ছিল মাত্র ১৯টি, যেটা এখন হয়েছে ২৩৪। ১৯৭৯-৮০ সালে প্রাইমারি লাইব্রেরির সংখ্যা যেখানে ছিল ৩১১টি, সেখানে ১৯৮৭-৮৮ সালে তা হয়েছে ২,২৬২টি। আমরা লক্ষ্য করছি, এই সমস্ত দিক থেকে খরচ ক্রমাগত বাড়ছে। সেই কারণে এখানে যে অনুমোদন চাওয়া হয়েছে তা অত্যন্ত যুক্তিসঙ্গত। এখানে আমাদের বিরোধী পক্ষের সদস্যরা নেই, তাঁরা চলে গেছেন। তাঁরা তাঁদের বাজেট বক্তৃতায় বা সাপ্লিমেন্টারি বাজেট বক্তৃতা করেছেন, আমরা শুনেছি। তাঁরা বামফ্রন্ট সরকার-এর নানা রকম ত্রুটি বিচ্যুতি ও দুর্নীতির কথা বলেছেন। একটু আগেও এ সম্বন্ধে বলেছেন। তাঁরা এই ভাবে বলেই চলেছেন, কিন্তু যেটা বলেন নি, ওঁদের পক্ষে একবারও যেটা বলা সম্ভব নয় সেটা হচ্ছে, আমাদের বর্তমান অর্থনৈতিক কাঠামো, বিশেষ করে গোটা দেশ যে ভাবে পুঁজীবাদী অর্থনীতির মধ্যে দিয়ে চলেছে, সেই কথা একবারও বলেন নি। যেখানে আমাদের সম্পদের সিংহভাগ কুক্ষীগত হচ্ছে কয়েকটি বৃহৎ শিল্পপতি পরিবারের মধ্যে, দেশের যা কিছু উৎপাদন হচ্ছে কলকারখানাগুলিতে, খেতে খামারে, সবই জমা হচ্ছে কয়েকটি পরিবারের মধ্যে। এই ভাবে বৈষম্য ক্রমাগত বেড়েই চলেছে এবং মুষ্ঠিমেয় লোকের হাতে সমস্ত সম্পদ পুঞ্জীভূত হচ্ছে। আর অধিকাংশ মানুষ দরিদ্রতর জীবন যাপন করছে। এইভাবে গোটা দেশ জুড়ে একটা বৈষম্যের আবহাওয়া বিরাজ করছে, যার নাগাল থেকে পশ্চিমবঙ্গও মুক্ত নয়। এই সব কথা ওঁদের পক্ষে বলা সম্ভব নয়, বলেনও নি একবারও। ওঁরা এসব কখনও ভাবেন না। কালো টাকার হিসাব দেওয়া খুব মুশকিল, অর্থনীতিবিদদের পক্ষেও মুশকিল ব্যাপার। ঠিক কত টাকা এই ভাবে জমা আছে তার ঠিকমতো হিসাব করে তাঁরা বলতে পারবেন কি না তা আমার জানা নেই। তবে এই ব্যাপারে ন্যাশনাল ইনস্টিটিউট অব পাবলিক ফিন্যান্স অ্যান্ড পলিসি একটা পরীক্ষা নিরীক্ষা করে হিসাব দিয়েছেন যে, ১৯৭৫-৭৬ সালে যেখানে কালো টাকার পরিমাণ ছিল ১২,০০০ কোটি টাকা, সেখানে ১৯৮৬-৮৭ সালে এই দশ বছরে তা বেড়ে দাঁড়িয়েছে ৪৮,৯৭,৬০০ কোটি টাকা। কালো টাকার পরিমাণ ক্রমাগতই বেড়ে যাচ্ছে। ওঁরা বাজেট বক্তৃতার মধ্যে অনেক কথাই বলেছেন, কিন্তু কালো টাকার পরিমাণ যে ভাবে বেড়ে যাচ্ছে—প্রায় ৫০,০০০ কোটি কালো টাকা, হিসাব বহির্ভুত টাকা এবং সবচেয়ে আশ্চর্যের কথা, লোকসভায় যে বাজেট পেশ করা হয়েছে সেখানে একবারও কালো টাকার কথা আলোচনা করা হয়নি—সে সম্বন্ধে এখানে একবারও বলেন নি। এটা সবচেয়ে আশ্চর্যের কথা যে, শিল্পের কথা, পশ্চিমবঙ্গের শিল্প মারা গেল এই সব ওঁরা বলেছেন। কিন্তু সারা ভারতবর্ষে যেখানে ১,৪২,০০০ কলকারখানা বন্ধ আছে এবং যেখানে রাষ্ট্রায়ত্ব শিল্পগুলি ধংস হচ্ছে, বাইরে থেকে সমস্ত জিনিস আমদানি করা হচ্ছে এবং রাষ্ট্রায়ত্ব শিল্পগুলি কোনও অর্ডার পাচ্ছে না, সেখানে বিহার, মধ্যপ্রদেশ্ বা পশ্চিমবঙ্গের কোনও শিল্প তো বাঁচতে পারবে না? জুট শিল্প থেকে প্রতি বছর ৪০০ কোটি টাকার বৈদেশিক মুদ্রা আয় হয়। অথচ এই পাটশিল্প ধংস করার জন্যে একটা চক্রান্ত চলছে। দু লক্ষ শ্রমিক পাট শিল্পে কাজ করেন এবং ২০

লক্ষ কৃষক পাট চাষের সঙ্গে যুক্ত তারা আজকে ধ্বংস হচ্ছে। আজকে এইভাবে পাটশিল্প ধ্বংস হতে চলেছে। কেন্দ্রীয় সরকার বাইরে থেকে সিনথেটিক এনে আজকে পাটশিল্পকে ধ্বংস করছে। সুতরাং এই তো অবস্থা, এই ব্যাপারে আমি আর বেশি কিছু বলতে চাই না তবে আজকে বিরোধীদল এতে পার্টিসিপেট করলেন এটাই দুঃখজনক ঘটনা। তারা বিরোধিতা করে চলে গেলেন। মাননীয় বিরোধী দলের সদস্যদের বোঝা উচিত যে পশ্চিমবঙ্গের কোনও মালিক যদি কারখানাতে গোলমাল করেন এবং এখান থেকে টাকা নিয়ে গিয়ে অন্য জায়গায় বিনিয়োগ করেন, তছনছ করেন এমন কি রিজার্ভ ব্যাংক থেকে টাকা নিয়ে খরচ না করে অন্য কাজে লাগান তাহলেও রাজ্যের কিছু করার নেই। ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট রেগুলেশন অ্যাক্ট অনুযায়ী রাজ্য সরকারের একটা কমিটি করার অধিকার নেই কেন্দ্রের বিনা অনুমতিতে। সেখানে স্বভাবতই অ্যাপ্রোপ্রিয়েশন বিল, সাপলিমেন্টারি বাজেটের ক্ষেত্রে এবং জেনারেল বাজেটের ক্ষেত্রে সব জায়গাতেই কেন্দ্র রাজ্য সম্পর্ক এসে যায়। সুতরাং এক্সপেনডিচার যা এখানে রাখা হয়েছে আমি তা জাস্টিফায়েড বলে মনে করি। এই বলে অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Thank you :

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিল এখানে এসেছে তাকে আন্তরিকভাবে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমাদের সরকার যে বিভিন্ন ক্ষেত্রে ভাল কাজ করেছেন তা বিরোধীদের কয়েকজনের আলোচনার মধ্যেই ধরা পড়েছে। কংগ্রেসিদের পক্ষ থেকে বারেবারে যদিও বিরোধিতা করা হয় কিন্তু আন্তরিক ভাবে বিরোধিতা করতে পারেন নি। বিরোধিতা করতে হয় বলেই করেছেন। আমাদের পাশের রাজ্য বিহার, সেখানে কিছুদিন আগে বন্যার সময়ে সব ভেসে গেছিল এবং সেই সময়ে পশ্চিমবঙ্গ থেকে ওখানকার মানুষ যতটুকু সাহায্য করেছিলেন তাই দিয়ে তারা বেঁচেছিল। তাদের বুঝতে পর্যন্ত দেওয়া হয়নি যে তারা যে অন্য রাজ্যের লোক। তার পাশেই কাটিহার বহু লোক মারা গেছে তার কোনও খবর তারা রাখেন না। ওটা তো কংগ্রেস রাজ্যের ব্যাপার, একটা হেলিকপ্টারে করে বিহারের বন্যাকবলিত এলাকায় ৪০ বস্তা চিঁড়া ফেলে দিয়ে চলে গেলেন। দেখলোও না পশ্চিমবঙ্গে পড়ল না বিহারে পড়ল। ওরা ওঁদের রাজ্যের অংশ কতটুকু সেইটাই জানেন। তারা ভুল করে বিহারে না ফেলে পশ্চিমবঙ্গে ফেলে গেল ফলে পশ্চিমবঙ্গের মানুষ তা খেয়ে নিল। এই তো হচ্ছে ওদের অবস্থা। আপনারা বলছেন এখানে পুলিশি অত্যাচার প্রভৃতি নানারকম গন্ডগোল। কিন্তু বাইরে থেকে লোক এসে বলে এখানে খুব ভালো আছেন জ্যোতিবাবুর নেতৃত্বাধীনে। এর জন্য অন্যান্য অনেক রাজ্যের ঈর্ষার কারণ হয়ে দাঁড়িয়েছে পশ্চিমবঙ্গ। দিল্লি থেকে পর্যন্ত অনেকে বলেছেন এখানে অনেক শান্তি আছে। এটা উল্লেখযোগ্য ঘটনা নয়? আমি মাননীয় অর্থমন্ত্রীকে কয়েকটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে অনুরোধ করছি যে এই বিষয়টি বিবেচনা করে দেখবেন। আপনারা বাজেটের যে বিভিন্ন বইগুলো দিচ্ছেন তাতে ঠিক ভালো করে বুঝতে পারছি না, কোথা থেকে কিভাবে সব ঘটছে ঠিক বুঝতে পারছি না। বাজেট অ্যাট-এ গ্লান্স ঠিক বুঝতে পারছি না। গঙ্গা অ্যাকশন প্ল্যানের সম্বন্ধে বলেছেন তাতে কতটা ফেসে কতটা দেওয়া যায় সে সম্বন্ধে কোনও বইতে পেলাম না। উত্তরবঙ্গের কতটা অঞ্চল এতে পড়বে তার কোনও উল্লেখ কোনও বইতে পেলাম না।

গভর্নমেন্ট অফ ইন্ডিয়া যে ১০০ কোটি টাকা দেবেন তার কত পড়ছে উত্তরবঙ্গের ক্ষেত্রে তার কোনও সঠিক উত্তর এই বইগুলোর মধ্যে পেলাম না। সুতরাং এই গঙ্গা অ্যাকশন প্ল্যানের টাকা কিভাবে খরচ হচ্ছে সেটা সি.এম.ডি.এ. তে আসছে না পশ্চিমবঙ্গ সরকারের কোষাগারে আসছে তার কোনও সঠিক উত্তর এই বইতে পেলাম না।

[3-30—3-40 P.M.]

এই রকম কত টাকা কোথা থেকে, কোথায় চলে যাচ্ছে, এটা যদি জানতে পারা যেত তাহলে ভাল হত, আমি এইগুলি সত্যিই বুঝতে পারিনা। উনি যদি কাউকে বলে দেন, যে ভাল বোঝেন, তাহলে আমরা তার কাছে পাঠ নিতে পারি। এতগুলি বই দেওয়া হয়েছে, সেইগুলি বাঁধবার জন্য যদি দড়ি দেন তাহলে ভাল হত। এই ১০০ কোটি টাকা যেটা বলা হয়েছে, সেটা কোথা থেকে আসছে সেইগুলি বললে ভাল হত। আমি যে টুকুন জানি অর্থমন্ত্রী মহাশয় তিনি কিছু কড়া কথা বলেছেন, অফিসারদের খরচ কমাতে হবে। প্লেনে যাওয়া বন্ধ করতে হবে, ট্রেনে যেতে হবে। প্লেনে যেতে গেলে বিশেষ পারমিশন নিতে হবে। আবার তাদের জন্য এখন ডি.এ. দেবেন, এটার জন্য সমীক্ষা করে দেখতে হবে,—আবার এও দেখতে হবে তাদের কাছ থেকে এই সবের জন্য আমরা কতখানি সার্ভিস হারাচ্ছি; এটা দেখতে হবে। আর একটা জিনিস কো-অর্ডিনেশন অ্যামংস্ট দি ডিপার্টমেন্ট আমাদের কো-অর্ডিনেশনের মাইনর ইরিগেশন ডিপার্টমেন্ট একটা শ্যালো টিউবওয়েল, রিভার লিফটে ইরিগেশনের সমস্ত খরচ তারা গঠন করে দিয়েছে, রঙ-চঙ করে মেশিনটা এনারজাইস করে চলবে। মাননীয় অর্থমন্ত্রী একবার মনিটরিং করে এসেছিলেন সেখানে কো-অর্ডিনেশনও আছে, মিটিংও হল, যেখানে তিন মাস পরে ইলেকট্রিসিটি আসল। এই যে কো-অর্ডিনেশনের অভাবের জন্য গ্রামের হাজার হাজার বিঘা জমিতে আলো যাচ্ছে না, এটা ডি.এম.এর কাছে খবর নেই, এই যে এক জায়গা থেকে আর এক জায়গায় যেতে ১ মাস সময় লেগে যায়, সেইজন্য বলছি কো-অর্ডিনেশনের একটু অভাব আছে। আমাদের সব কিছুই ভাল, সেইসঙ্গে তাকে যাতে আরও ভাল করা যায়, সেইজন্য বলছি। আমি দেখেছি মালদা শহরে এক একটা বিভাগে কত গাড়ি আছে, সমস্ত বড় বড় অফিসে দেখেছি সেখানে বড় বড় অফিসাররা সব গাড়ি করে অফিসে আসেন। এই সমস্ত বড় বড় অফিসারদের কাছ থেকে এইগুলি ব্যবহার করার জন্য তাদের কাছ থেকে কিছু নেওয়া যায় কি না—আমরা তাদের কাছ থেকে ভাড়া নিতে পারি—এইগুলি নিয়ে চিন্তা করা দরকার। অনেক অফিসার বলেন আমাদের যাওয়াই উচিত নয়, খুব সমীহ করে যেতে হয়। আবার অনেককে দেখেছি গাড়িগুলিকে বাজারের কাজেও ব্যবহার করেন। অথচ আমাদের এখানকার বি.ডি.ও-র দুটি ব্লকের একটি ব্লকেও গাড়ি নেই। আমরা দেখেছি আমাদের সি.এম.ও.এইচ.-র অফিসের সামনে কতকগুলি গাড়ি দাঁড়িয়ে আছে। অথচ হাসপাতালের একটি গাড়ি মেরামতের প্রয়োজনে এসেছে, সেই গাড়ি যাচ্ছে না। এই যে মেকানিকাল ডিপার্টমেন্টের জন্য অসুবিধা হচ্ছে, এই জিনিসগুলি আপনাকে চিন্তা করতে বলছি। আর একটা জিনিস আমাদের সমস্ত ক্ষমতা পঞ্চায়েতকে দিয়েছেন, যারা পঞ্চায়েতের কনটেমপ্লেশন করেছেন তারা বলেননি পশ্চিমবঙ্গ সরকার যতটা পেরেছেন ব্যবস্থা করেছেন। পঞ্চায়েত ভাল কাজ করেছে, পঞ্চায়েত ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি ভাল কাজ করেছে, সেই বিষয়ে সন্দেহ নেই। কিন্তু আমাদের বক্তব্য হচ্ছে আগে গ্রামে এম এল

এ-রা ভাল ভাল বক্তৃতা দিতেন, লোকে শুনতে আসত, এখন এম এল এ-দের কাছে বক্তৃতা শুনতে চায় না, জল খেতে চায়, টিউবওয়েলের কথা জানতে চায়। কিন্তু এম এল এ-দের কিছু করবার ক্ষমতা নেই। পঞ্চায়েতের যে প্ল্যানিং কমিটি আছে সেখানে এম এল এ-র কিছু বক্তব্য নেই, আমরা কিছু জানতেও পারব না। গ্রাম পঞ্চায়েতে এম এল এ থাকতে পারবেন না ঠিকই কিন্তু জানার তো অধিকার আছে। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন গ্রাম পঞ্চায়েতে কিছু জানার জন্য যদি খবর দেওয়া হয় তাহলে পঞ্চায়েত থেকে সমস্ত খবর দেওয়া হয় না। আমাদের জানার অধিকার থাকা উচিত। পঞ্চায়েতের হাতে ক্ষমতা থাকবে আর এম এল এ-র হাতে ক্ষমতা থাকবে না? এম এল এ-র অধিকার থাকা সম্ভব কি না এটা বিবেচনা করতে বলছি। এরপর আমি গ্রামে জল সরবরাহের কথা বলছি। আমাদের নতুন মন্ত্রিসভায় নতুন মন্ত্রী এসে গ্রামে পাইপ ওয়াটার সাপ্লাই বন্ধ করে দিয়েছেন। অথচ কলকাতা শহরে ৪৫ লক্ষ গ্যালন করে জল দেওয়া হচ্ছে, সেখানে ৪/৫/৬ লক্ষ লোক থাকে, সকাল থেকে বাইরে থেকে লোক আসছে, তারা জল খাচ্ছে, ফেলে দিচ্ছে। অথচ এখানে জলের খরচের জন্য আমরা গ্রাম থেকেও কিছু সাহায্য দিই, কিন্তু গ্রামে পাইপ ওয়াটার সাপ্লাই বন্ধ করে দেওয়া হচ্ছে। এখন মানুষকে ১/২ মাইল দূরে যেতে হচ্ছে জলের জন্য, অথচ কলকাতায় জল পড়ে যাচ্ছে। সি এম ডি এ-র জলের জন্য যা খরচ হচ্ছে তার জন্য গ্রামের লোককে ট্যাক্স দিতে হচ্ছে। আমাদের নর্থ বেঙ্গল অনুন্নত, তার উন্নতির জন্য নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট কমিটিতে টাকা দেওয়া হত। গত বছর আমি শুনেছি ৪ লক্ষ টাকা দেওয়া হয়েছে। আগে ৩০/৩২ লক্ষ টাকা দেওয়া হত। এই যে টাকার পরিমাণ কমে গেছে এটা কি জেলা পরিষদের অকর্মণ্যতার জন্য হয়েছে, নাকি নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট কমিটি তুলে দিতে চান সে সম্বন্ধে যদি বলেন তাহলে ভাল হয়। এই কথা বলে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে আন্তরিকভাবে সমর্থন করে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বক্তব্য রেখেছেন তাকে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থ মন্ত্রী ১৯৮৮-৮৯ সালের জন্য যে বাজেট এই সভাতে উত্থাপন করেছেন এবং তার জন্য যে ব্যয় অনুমোদন বিল আজকে এখানে উপস্থাপিত করেছেন সেই বিলকে সমর্থন জানাচ্ছি। আমাদের এই বাজেটে রাজ্যের বিভিন্ন বিষয় এবং সরকারের যে দৃষ্টিভঙ্গি সেটা প্রতিফলিত হয়েছে। এই বাজেটের সমস্ত বিষয়ের উপর আলোকপাত করার মতো অবসর আমাদের নেই, কিন্তু আমরা কয়েকটি বিষয়ে শুধু আলোচনা করছি এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখেছি এর আগে কংগ্রেস (আই) দলের মাননীয় সদস্যরা এই সরকারের বাজেটকে সমালোচনা করেছেন—কেউ কেউ বলেছেন ঘাটতি বাজেট আনলে ভাল হত, কেউ কেউ বলেছেন ভারসাম্য বাজেট এটা একটা ধোঁকা মাত্র। আমরা মনে করি রাজ্যের অর্থনীতিকে একটা জায়গায় স্থির রাখার ক্ষেত্রে এই বাজেট একটা যথার্থ বাজেট। শুধু আমরা নই,

[3-40—3-50 P.M.]

বাইরের অনেক গণ্যমান্য ব্যক্তি যারা অর্থনীতির বিষয়ে আলোচনা করে তারাও এই বাজেটকে সমর্থন করেছেন। সুতরাং পরপর ২ বছর ধরে মাননীয় অর্থ মন্ত্রীর এই বাজেট রাজ্যের

মানুষের কাছে একটা আশার আলো এনে দিয়েছে বলে আমি মনে করি। আমরা দেখেছি এর আগে গ্রামের মানুষ কি ভাবে অবহেলিত ছিল। বামফ্রন্ট সরকার আসার ফলে গ্রামাঞ্চলের দিকে বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে। সেই দৃষ্টি শুধু প্রশাসনিক দিক থেকে নয়, প্রশাসনিক দিক থেকে যেমন আছে তেমনি গ্রামের যে অসংগঠিত মানুষ আছে, যে সমস্ত ক্ষেতমজুর, বর্গাদার আছে তাদের সংগঠিত করে, সংগঠিত আন্দোলনের মধ্যে দিয়ে গ্রামের মানুষদের অর্থনৈতিক বুনিয়াদকে যাতে আরও সুদৃঢ় করা যায় তার ব্যবস্থা করা হয়েছে। তার ফলশ্রুতি হিসাবে আমরা দেখছি পশ্চিম বাংলার যারা ক্ষেতমজুর তাদের গড় আয় প্রায় ১৩ টাকার মতো হয়েছে এবং কোনও কোনও জায়গায় এর থেকে বেশি হয়েছে। একথা বাজেট বক্তৃতায় যেমন মন্ত্রী মহাশয় বলেছেন তেমনি বাস্তব ক্ষেত্রেও এই গড় আয়ের হার যে বেড়েছে সেটা আমরা দেখেছি। কিন্তু অন্য রাজ্যের যে তথ্য আমার কাছে আছে তাতে আমরা দেখেছি যে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে এই আয়ের হার অনেক কম। আমরা দেখেছি যে বিহার, রাজস্থান, উত্তর প্রদেশ এই সমস্ত রাজ্যে ক্ষেতমজুরদের দৈনিক গড় আয়ের অঙ্ক অনেক কম মাত্র ৩ থেকে ৪ টাকা। সুতরাং সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিম বাংলার এই সাফল্য ক্ষেতমজুরদের কাছে, মেহনতি মানুষের কাছে একটা আশার আলো এনে দিয়েছে এবং এখানেই এই বাজেটের সার্থকতা। এখানেই বামফ্রন্ট থেকে অসংগঠিত শ্রমিকদের সংগঠিত করার প্রয়াসের সাফল্যতা। আজকে আমরা দেখছি যে কংগ্রেস (আই) এর তরফ থেকে এই বামফ্রন্ট সরকার এবং তার বাজেটকে নানা ভাবে, নানা ভাষায় সমালোচনা করেছেন। বিরোধী পক্ষ সমালোচনা করবেন এটা আমরা জানি। কিন্তু একটা জিনিস এই সভার মাধ্যমে আমি জানাতে চাই যে ভারতবর্ষের গ্রামাঞ্চলে দারিদ্র দূরীকরণের যে কর্মসূচি সেই কর্মসূচিতে কেন্দ্রীয় সরকারের যে বাজেট বরাদ্দ হয়েছে সেই বরাদ্দ মাত্র শতকরা ৬ ভাগ। এটা তারা করেছেন। এই বিশাল ভারতবর্ষের গ্রামাঞ্চলের দারিদ্র দূরীকরণ কর্মসূচিতে তারা মাত্র শতকরা ৬ ভাগ বরাদ্দ করেছেন। কিন্তু আমরা রাজ্যের বাজেটে সেই বরাদ্দের হার ২১.৬৬ ভাগ করেছি। সুতরাং এটাই হচ্ছে কেন্দ্রীয় সরকারের দষ্টিভঙ্গি আর বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গির মধ্যে পার্থক্য। আজকে সরাসরি গরিব মানুষের স্বার্থে সেই সমস্ত এলাকার মানুষের দিকে দৃষ্টি দেওয়া হয়েছে এবং এটা এই বাজেটের মূল উদ্দেশ্য। এখানে প্রশ্ন এসেছে যে বাড়তি বাজেট কেন আনতে হয়, বাড়তি টাকা-পয়সা কি প্রয়োজন হয় এবং এই বিষয়ে সমালোচনা কংগ্রেস (আই)-এর সদস্যদের মুখ থেকে শুনেছি। আমি একটা তথ্য এখানে দিচ্ছি। যেখানে প্রতি বছর জিনিস পত্রের দর বৃদ্ধির হার ৬ থেকে ৭ শতাংশ, যেখানে মুদ্রাস্ফীতি হচ্ছে, প্রতি নিয়ত ভারতবর্ষের অর্থনীতি বিপর্যস্ত হচ্ছে, কেন্দ্রীয় বাজেটে যেখানে ৭।। হাজার কোটি টাকা ঘাটতি, সেই রকম একটা দেশে দ্রব্য মূল্য বৃদ্ধি হবে এবং তাকে সামাল দিতে গিয়ে বাড়তি বরাদ্দর প্রয়োজন হবে। অর্থমন্ত্রীর দৃষ্টি একটি দিকে আকর্ষণ করতে চাই, যেটা খুবই গুরুতর বিষয়। আমাদের দক্ষিণ ২৪ পরগনার মাধ্যমিক স্কুলগুলিতে ফেব্রুয়ারি মাসের বেতন আজ পর্যন্ত শিক্ষক মহাশয়রা পান নি। শুধু পান নি তাই নয়, সেখানে ৭০ শতাংশ বেতন দেওয়া হয়েছে। বাদ বাকি বেতন দেওয়া হয়নি। আমি জানি না কি ঘটনা ঘটল, যাতে করে এই জেলায় শিক্ষক মহাশয়রা ফেব্রুয়ারি মাসের বেতন পেলেন না, উপরন্তু কম বেতন পেলেন। সুতরাং আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি সেই দিকে আকর্ষণ করছি। টাকার ঘাটতি আছে কি না, সে বিষয়ে তিনি যেন একটু দৃষ্টিপাত করেন। এই কথা বলে অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে